# প্রকাশকের নিবেদন

'মহাভারতম্' মহামহোপাধ্যায়-পদ্মভূষণ-ভারতাচার্য্য-মহাকবি শ্রীমদ্ হরিদাসসিদ্ধান্তবাগীশ মহাশয়ের তপস্যালব্ধ অমৃতময় ফল। সে আশ্চর্য্য তপশ্চর্য্যার কাহিনী আজ সকলেই জানেন। প্রায় একুশ বছর তিনি ছিলেন 'মহাভারতম্'-এর তপস্যায় মগ্ন—এবং সে একক ও দুশ্চর তপস্যায় তাঁর পাণ্ডিত্য ও প্রজ্ঞার সঙ্গে মিলিত হয়েছিল অসীম ধৈর্য্য, অশেষ নিষ্ঠা ও অলৌকিক আয়াস। ফলে তিনি আমাদের জন্য রেখে গেছেন তাঁর 'মহাভারতম্'—এক আশ্চর্য্য ঐশ্বর্য্য। 'মহাভারতম্'-এর দ্বিতীয় সংস্করণ প্রকাশনার মূলে আছে আমাদের সেই জাতীয় ঐশ্বর্য্য সংরক্ষণের এবং জন্মশতবর্ষপূর্ত্তি উপলক্ষে ঋষি হরিদাসের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করার পুণ্য প্রেরণা ও প্রয়াস। সুধীজনের সানন্দ সমর্থনে আমাদের প্রয়াস সার্থক হোক—এইমাত্র কামনা।

# দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ।

——:০:——

বৈশম্পায়ন উবাচ।

প্রাতরুত্থায় কৃষ্ণস্তু কৃতবান্ সর্ব্বমাহ্নিকম্।
ব্রাহ্মণৈরভ্যনুজ্ঞাতঃ প্রযযৌ নগরং প্রতি ॥১॥
তং প্রয়ান্তং মহাবাহুমনুজ্ঞাপ্য মহাবলম্।
পর্য্যবর্ত্তন্ত তে সর্ব্বে বৃকস্থলনিবাসিনঃ ॥২॥

ভারতকৌমুদী

ইতীতি। পরমমন্যুমান্ অতীবক্রুদ্ধঃ। প্রাতিষ্ঠৎ প্রাতিষ্ঠত ॥২৩॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

প্রাতরিতি। আহ্নিকং সন্ধ্যাবন্দনাদিকম্। নগরং হস্তিনাম্ ॥১॥

তমিতি। পর্য্যবর্ত্তন্ত নিবর্ত্তিতুমৈচ্ছন্ ॥২॥

ভারতভাবদীপঃ

কর্ত্তব্যরীতিঃ অবিগ্রহাং আতিথ্যমাত্রেণ ॥৬—৭॥ নালং ন পর্য্যাপ্তোঽসি ॥৮—৯॥ তীর্থেন অবতরণবর্ত্মনা সংশাম্য শান্তো ভব ॥১০—১১॥ পর্য্যায়ঃ প্রকারান্তরং নিকেবলাং কৃৎস্নাং পাণ্ডবান্ যথা দাসবদ্বাসয়েয়ং তথা প্রকারো নাস্তীত্যর্থঃ ॥১২—২৩॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাশীতিতমোঽধ্যায়ঃ' ॥৮১॥

——:০:——

---

এই কথা বলিয়াই ভরতবংশশ্রেষ্ঠ, বৃদ্ধ, যথার্থপরাক্রমশালী ও অতিক্রুদ্ধ ভীষ্ম গাত্রোত্থান করিয়া সে স্থান হইতে চলিয়া গেলেন ॥২৩॥

——(:০:)——

বৈশম্পায়ন বলিলেন—এদিকে কৃষ্ণ প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া সন্ধ্যাবন্দনাদি সমস্ত কার্য্য সমাপনপূর্ব্বক ব্রাহ্মণগণের অনুমতি লইয়া হস্তিনানগরের দিকে প্রস্থান করিলেন ॥১॥

মহাবাহু ও মহাবল কৃষ্ণ প্রস্থান করিলে, বৃকস্থলগ্রামবাসী সেই সকল লোকেরা তাঁহার অনুমতি লইয়া যাইবার ইচ্ছা করিল ॥২॥

প্রদদৌ পুণ্ডরীকাক্ষো রত্নানি চ ধনানি চ।
তান্ প্রস্থাপ্য মহাবাহুরুপায়াৎ কুরুসংসদম্ ॥৩॥
ধার্ত্তরাষ্ট্রাস্তমায়ান্তং প্রত্যুজ্জগ্মুঃ স্বলঙ্কৃতাঃ।
দুর্য্যোধনাদৃতে সর্ব্বে ভীষ্মদ্রোণকৃপাদয়ঃ ॥৪॥
পৌরাশ্চ বহুলা রাজন্! হৃষীকেশং দিদৃক্ষবঃ।
যানৈর্বহুবিধৈরন্যে পদ্ভিরেব তথাঽপরে ॥৫॥ (যুগ্মকম্)
স বৈ পথি সমাগম্য ভীষ্মেণাক্লিষ্টকর্ম্মণা।
দ্রোণেন ধার্ত্তরাষ্ট্রৈশ্চ তৈর্বৃতো নগরং যযৌ ॥৬॥
কৃষ্ণসম্মাননার্থঞ্চ নগরং সমলঙ্কৃতম্।
বভূব রাজমার্গশ্চ বহুরত্নসমাচিতঃ ॥৭॥
ন চ কশ্চিদ্‌গৃহে রাজংস্তদাসীদ্ভরতর্ষভ!।
ন স্ত্রী ন বৃদ্ধো ন শিশুর্বাসুদেবদিদৃক্ষয়া ॥৮॥

ভারতকৌমুদী

প্রদদাবিতি। তান্ বৃকস্থলনিবাসিনো জনান্ ॥৩॥
ধার্ত্তেতি। দুর্য্যোধনাৎ ঋতে বিনা, ধৃতরাষ্ট্রস্য পূর্ব্বাদেশাৎ। পদ্ভিশ্চরণৈঃ ॥৪—৫॥
স ইতি। স হৃষীকেশঃ। বৃতঃ পরিবেষ্টিতঃ ॥৬॥
কৃষ্ণেতি। বহুভিঃ রত্নৈঃ সমাচিতো ব্যাপ্তঃ ॥৭॥
নেতি। বাসুদেবস্য দিদৃক্ষয়া দর্শনেচ্ছয়া ॥৮॥

এই সময়ে মহাবাহু কৃষ্ণ তাহাদিগকে ধন ও রত্ন দান করিলেন এবং তাহাদিগকে যাইবার অনুমতি দিয়া কৌরবসভার দিকে গমন করিলেন ॥৩॥

রাজা! তাহার পর কৃষ্ণ আসিতে লাগিলে, এক দুর্য্যোধন ব্যতীত অন্য ধার্ত্তরাষ্ট্রেরা সকলে অলঙ্কৃত হইয়া এবং ভীষ্ম, দ্রোণ ও কৃপপ্রভৃতি বহুতর পুরবাসীরা অনেকে নানাবিধ যানে, অপর অনেকে কেবল চরণদ্বারাই কৃষ্ণকে দেখিবার ইচ্ছায় তাঁহার প্রত্যুদ্‌গমন করিলেন ॥৪—৫॥

ক্রমে অক্লিষ্টকর্ম্মা ভীষ্ম, দ্রোণ ও ধার্ত্তরাষ্ট্রগণের সহিত পথে সম্মিলিত এবং তাঁহাদের দ্বারা পরিবেষ্টিত হইয়া কৃষ্ণ হস্তিনানগরে গমন করিলেন ॥৬॥

এদিকে কৃষ্ণের সম্মানের জন্য হস্তিনানগরকে অলঙ্কৃত এবং রাজপথগুলিকেও নানাবিধ রত্নে সুশোভিত করা হইয়াছিল ॥৭॥

ভরতশ্রেষ্ঠ রাজা! কৃষ্ণ যখন হস্তিনায় প্রবেশ করেন, তখন তাঁহাকে দেখিবার ইচ্ছায় স্ত্রী, বালক ও বৃদ্ধ কেহই গৃহের ভিতরে ছিল না ॥৮॥

(৩) শ্লোকঃ পি বা ব রা নাস্তি।

রাজমার্গে নরাস্তস্মিন্ সংস্তবন্ত্যবনিং গতাঃ।
তস্মিন্ কালে মহারাজ! হৃষীকেশপ্রবেশনে ॥৯॥
আবৃতানি বরস্ত্রীভির্গৃহাণি সুমহান্ত্যপি।
প্রচলন্তীব ভারেণ দৃশ্যন্তে স্ম মহীতলে ॥১০॥
তথা চ গতিমন্তস্তে বাসুদেবস্য বাজিনঃ।
প্রনষ্টগতয়োঽভূবন্ রাজমার্গে নরৈর্বৃতে ॥১১॥
স গৃহং ধৃতরাষ্ট্রস্য প্রাবিশচ্ছত্রুকর্ষণঃ।
পাণ্ডুরৈঃ পুণ্ডরীকাক্ষঃ প্রাসাদৈরুপশোভিতম্ ॥১২॥
তিস্রঃ কক্ষ্যা ব্যতিক্রম্য কেশবো রাজবেশ্মনঃ।
বৈচিত্রবীর্য্যং রাজানমভ্যগচ্ছদরিন্দমঃ ॥১৩॥
অভ্যাগচ্ছতি দাশার্হে প্রজ্ঞাচক্ষুর্নরাধিপঃ।
সহৈব দ্রোণভীষ্মাভ্যামুদতিষ্ঠন্মহাযশাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

রাজেতি। সংস্তবন্তি কৃষ্ণমেব সম্যক্ তুষ্টুবুঃ ॥৯॥
আবৃতানীতি। আবৃতানি উপরিদেশে। প্রচলন্তীব স্থানাদ্ভ্রশ্যন্তি স্মেব ॥১০॥
তথেতি। গতিমন্তো দ্রুতগতয়ঃ। প্রনষ্টগতয়ো জনসংঘট্টেনৈব রুদ্ধগতয়ঃ ॥১১॥
স ইতি। শত্রুকর্ষণঃ শত্রুদমনকারী ॥১২॥
তিস্র ইতি। কক্ষ্যাঃ প্রকোষ্ঠান। বৈচিত্রবীর্য্যং বিচিত্রবীর্য্যপুত্রং ধৃতরাষ্ট্রম্ ॥১৩॥
অভীতি। দাশার্হে কৃষ্ণে, দ্রোণভীষ্মাভ্যাং সহৈব অভ্যাগচ্ছতি সতি ॥১৪॥

মহারাজ! কৃষ্ণের প্রবেশ করিবার সময়ে বহুতর লোক রাজপথে আসিয়া ভূতলে থাকিয়া তাঁহার স্তব করিতে লাগিল ॥৯॥

মহিলারা উপরে আরোহণ করিলে, বৃহৎ বৃহৎ অট্টালিকাও তাহাদের ভারে ভূতলে যেন স্থানভ্রষ্ট হইতে লাগিল বলিয়া বোধ হইতে থাকিল ॥১০॥

কৃষ্ণের অশ্বগুলির গতি অতিদ্রুত হইলেও, লোকপূর্ণ রাজপথে তাহাদের গতি রুদ্ধ হইয়া গেল ॥১১॥

ক্রমে শত্রুদমনকারী কৃষ্ণ পাণ্ডুরবর্ণ অট্টালিকায় পরিশোভিত ধৃতরাষ্ট্রভবনে যাইয়া প্রবেশ করিলেন ॥১২॥

তৎপরে অরিন্দম কৃষ্ণ রাজভবনের তিনটা প্রকোষ্ঠ (মহল) অতিক্রম করিয়া রাজা ধৃতরাষ্ট্রের নিকটে গমন করিলেন ॥১৩॥

কৃষ্ণ—দ্রোণ ও ভীষ্মের সহিত আগমন করিতে লাগিলে, যশস্বী রাজা ধৃতরাষ্ট্র গাত্রোত্থান করিলেন ॥১৪॥

কৃপশ্চ সোমদত্তশ্চ মহারাজশ্চ বাহ্লিকঃ।
আসনেভ্যোঽচলন্ সর্ব্বে পূজয়ন্তো জনার্দ্দনম্ ॥১৫॥
ততো রাজানমাসাদ্য ধৃতরাষ্ট্রং যশস্বিনম্।
সভীষ্মং পূজয়ামাস বার্ষ্ণেয়ো বাগ্‌ভিরঞ্জসা ॥১৬॥
তেষু ধর্ম্মানুপূর্ব্বীং তাং প্রযুজ্য মধুসূদনঃ।
যথাবয়ঃ সমীয়ায় রাজভিঃ সহ মাধবঃ ॥১৭॥
অথ দ্রোণং সবাহ্লীকং সপুত্রঞ্চ যশস্বিনম্।
কৃপঞ্চ সোমদত্তঞ্চ সমীয়ায় জনার্দ্দনঃ ॥১৮॥
তত্রাসীদূর্জ্জিতং মৃষ্টং কাঞ্চনং মহদাসনম্।
শাসনাদ্ধৃতরাষ্ট্রস্য তত্রোপাবিশদচ্যুতঃ ॥১৯॥
অথ গাং মধুপর্কঞ্চাপ্যুদকঞ্চ জনার্দ্দনে।
উপজহ্রুর্যথান্যায়ং ধৃতরাষ্ট্রপুরোহিতাঃ ॥২০॥

ভারতকৌমুদী

কৃপ ইতি। অচলন্ উদতিষ্ঠন্, পূজয়ন্তঃ সম্মানং জ্ঞাপয়ন্তঃ ॥১৫॥
তত ইতি। বাগ্‌ভির্বাচনিকনমস্কারৈঃ, অঞ্জসা তত্ত্বেন ॥১৬॥
তেষ্বিতি। ধর্ম্মানুপূর্ব্বীং ন্যায়ানুসারিণীম্, তাং পূজাম্। সমীয়ায় সঙ্গতো বভূব ॥১৭॥
অথেতি। সপুত্রং দ্রোণমিতি সম্বন্ধঃ ॥১৮॥
তত্রেতি। ঊর্জ্জিতম্ উজ্জ্বলম্, মৃষ্টং পরিষ্কৃতম্। শাসনাদাদেশাৎ ॥১৯॥
অথেতি। উপজহ্রুঃ উপহারভাবেন দদুঃ ॥২০॥

---

এবং কৃপ, সোমদত্ত ও মহারাজ বাহ্লিক ইঁহারা সকলে কৃষ্ণের প্রতি সম্মান দেখাইবার জন্য আপন আপন আসন হইতে গাত্রোত্থান করিলেন ॥১৫॥

তাহার পর কৃষ্ণ—ভীষ্ম ও যশস্বী রাজা ধৃতরাষ্ট্রের নিকট যাইয়া বাচনিক নমস্কারদ্বারা যথার্থরূপে তাঁহাদের পূজা করিলেন ॥১৬॥

তৎপরে কৃষ্ণ ধর্ম্মানুসারে তাঁহাদের পূজা করিয়া বয়স অনুসারে অন্যান্য রাজার সহিত মিলিত হইলেন (আলিঙ্গনাদি করিলেন) ॥১৭॥

তদনন্তর কৃষ্ণ—দ্রোণ, অশ্বত্থামা, যশস্বী বাহ্লীক, কৃপ ও সোমদত্তের সহিত মিলিত হইলেন (নমস্কার করিলেন) ॥১৮॥

উজ্জ্বল ও পরিমার্জ্জিত বৃহৎ একখানা স্বর্ণময় আসন সেখানে ছিল; কৃষ্ণ ধৃতরাষ্ট্রের আদেশক্রমে সেই আসনে উপবেশন করিলেন ॥১৯॥

তাহার পর ধৃতরাষ্ট্রের পুরোহিতেরা গো, মধুপর্ক ও জল আনয়ন করিয়া যথানিয়মে কৃষ্ণকে উপহার দিলেন ॥২০॥

কৃতাতিথ্যস্তু গোবিন্দঃ সর্ব্বান্ পরিহসন্ কুরূন্।
আস্তে সাংবন্ধিকং কুর্ব্বন্ কুরুভিঃ পরিবারিতঃ ॥২১॥
সর্ব্বতো ধৃতরাষ্ট্রেণ পূজিতশ্চ মহাযশাঃ।
রাজানং সমনুজ্ঞাপ্য নিরক্রামদরিন্দমঃ ॥২২॥
তৈঃ সমেত্য যথান্যায়ং কুরুভিঃ কুরুসংসদি।
বিদুরাবসথং রম্যমুপাতিষ্ঠত মাধবঃ ॥২৩॥
বিদুরঃ সর্বকল্যাণৈরভিগম্য জনার্দ্দনম্।
অর্চ্চয়ামাস দাশার্হং সর্ব্বকামৈরুপস্থিতম্ ॥২৪॥
যা মে প্রীতিঃ পুষ্করাক্ষ! ত্বদ্দর্শনসমুদ্ভবা।
সা কিমাখ্যায়তে তুভ্যমন্তরাত্মাসি দেহিনাম্ ॥২৫॥

ভারতকৌমুদী

কৃতেতি। সাংবন্ধিকং বৈবাহিকত্বাদিসম্বন্ধানুরূপমালাপম্ ॥২১॥
সর্বত ইতি। সর্ব্বতঃ সর্বেণ প্রকারেণ পূজিতঃ। নিরক্রামৎ নিরগচ্ছৎ ॥২২॥
তৈরিতি। সমেত্য মিলিত্বা। উপাতিষ্ঠত উপাগচ্ছৎ ॥২৩॥
বিদুর ইতি। সর্ব্বকল্যাণৈর্দধিদূর্ব্বাদিভিঃ। সর্বকামৈঃ সর্ব্বৈরভীষ্টৈর্বস্তুভিঃ ॥২৪॥
যেতি। অন্তরাত্মাসি, অতএব জানাসীতি ভাবঃ। ইতি চোবাচেতি শেষঃ ॥২৫॥

ভারতভাবদীপঃ

প্রাতরিতি ॥১—১৮॥ মৃষ্টং শোধিতম্ ॥১৯—২০॥ পরিহসন্ নর্ম্ম কুর্ব্বন্, সংবন্ধিকং ধনকন্যাদিসম্বন্ধহেতুকং ব্যবহারম্ ॥২১॥ পূজিতঃ স্তুতঃ ॥২২—২৫॥ বিদুরঃ পাণ্ডবানাং

---

এইভাবে আতিথ্য করা হইলে, কৃষ্ণ কৌরবগণে পরিবেষ্টিত হইয়া তাঁহাদের সহিত পরিহাস ও সম্বন্ধানুরূপ আলাপ করিতে থাকিয়া কিছু কাল উপবেশন করিয়া রহিলেন ॥২১॥

ধৃতরাষ্ট্র, সর্ব্বপ্রকারে সম্মান করিলে, মহাযশা ও অরিন্দম কৃষ্ণ তাঁহার অনুমতি লইয়া সে স্থান হইতে নির্গত হইলেন ॥২২॥

কৃষ্ণ কৌরবসভায় তাঁহাদের সহিত যথানিয়মে মিলিত হইয়া মনোহর বিদুরভবনে গমন করিলেন ॥২৩॥

তখন বিদুর সর্ব্বপ্রকার মাঙ্গলিক দ্রব্যের সহিত কৃষ্ণের নিকট উপস্থিত হইয়া সমস্ত অভীষ্ট বস্তুদ্বারা তাঁহার পূজা করিলেন (এবং বলিলেন—) ॥২৪॥

'পুণ্ডরীকাক্ষ! আপনার দর্শননিবন্ধন আমার যে আনন্দ জন্মিয়াছে, তাহা আপনার নিকট আর কি বলিব; কারণ, আপনিই ত প্রাণিগণের অন্তরাত্মা' ॥২৫॥

---

(২২) সোঽর্চ্চিতো ধৃতরাষ্ট্রেণ···বা ব রা নি। (২৫) শ্লোকঃ পি নি নাস্তি।

কৃতাতিথ্যস্তু গোবিন্দং বিদুরং সর্ব্বধর্ম্মবিৎ।
কুশলং পাণ্ডুপুত্রাণামপৃচ্ছন্মধুসূদনম্ ॥২৬॥
প্রীয়মাণস্য সুহৃদো বিদুরো বুদ্ধিসত্তমঃ।
ধর্ম্মার্থনিত্যস্য সতো গতরোষস্য ধীমতঃ ॥২৭॥
তস্য সর্ব্বং সবিস্তারং পাণ্ডবানাং বিচেষ্টিতম্।
ক্ষত্তুরাচষ্ট দাশার্হঃ সর্বং প্রত্যক্ষদর্শিবান্ ॥২৮॥ (যুগ্মকম্)

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানেকৃষ্ণস্য বিদুরগৃহপ্রবেশে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

ভারতকৌমুদী

কৃতেতি। প্রচ্ছিদ্বিকর্ম্মকঃ ॥২৬॥

প্রীয়েতি। বিদুরো বুদ্ধ্যা সত্তমঃ শ্রেষ্ঠতমঃ। অতএব সর্বং প্রত্যক্ষদর্শিবান্ প্রত্যক্ষতো দ্রষ্টা, দাশার্হঃ কৃষ্ণঃ, পাণ্ডবেষু প্রীয়মাণস্য, তেষাং সুহৃদঃ, ধর্ম্মার্থনিত্যস্য সর্ব্বদা ধর্ম্মপরায়ণস্য, সতঃ সাধোঃ, গতরোষস্য, ধীমতশ্চ, তস্য ক্ষত্তুর্বিদুরস্য সমীপে, পাণ্ডবানাং সর্ব্বং বিচেষ্টিতম্, সবিস্তারমাচষ্ট ॥২৭—২৮॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:০০:—

ভারতভাবদীপঃ

বিচেষ্টিতং তস্য তং কৃষ্ণং প্রতি অপৃচ্ছদিত্যন্বয়ঃ। সার্দ্ধশ্লোকঃ একং বাক্যম্ অপৃচ্ছদিতি পূর্ব্বস্মাদনুকৃষ্যতে। প্রীয়মাণস্যেত্যাদিষষ্ঠ্যো দ্বিতীয়ার্থে ॥২৬—২৮॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্ব্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮২॥

—:০:—

সর্ব্বধর্ম্মজ্ঞ বিদুর এইভাবে কৃষ্ণের আতিথ্য করিয়া তাঁহার নিকটে পাণ্ডবগণের মঙ্গল জিজ্ঞাসা করিলেন ॥২৬॥

বিদুর অসাধারণ বুদ্ধিমান্, পাণ্ডবগণের প্রতি সন্তুষ্ট ও তাঁহাদের সুহৃদ্, ধর্ম্মপরায়ণ, সাধুস্বভাব, ক্রোধশূন্য এবং জ্ঞানী। সুতরাং পাণ্ডবগণের সর্ববিষয়ের প্রত্যক্ষদর্শী কৃষ্ণ সেই বিদুরের নিকটে পাণ্ডবগণের সমস্ত ব্যবহার বিস্তরক্রমে বলিলেন ॥২৭—২৮॥

—০০—

* '...একোননবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ।

———:০:———

বৈশম্পায়ন উবাচ।

অথোপগম্য বিদুরমপরাহ্ণে জনার্দ্দনঃ।
পিতৃষ্বসারং স পৃথামভ্যগচ্ছদরিন্দমঃ ॥১॥
সা দৃষ্ট্বা কৃষ্ণমায়ান্তং প্রসন্নাদিত্যবর্চ্চসম্।
কণ্ঠে গৃহীত্বা প্রাক্রোশৎ স্মরন্তী তনয়ান্ পৃথা ॥২॥
তেষাং সত্ত্ববতাং মধ্যে গোবিন্দং সহচারিণম্।
চিরস্য দৃষ্ট্বা বার্ষ্ণেয়ং বাষ্পমাহারয়ৎ পৃথা ॥৩॥
সাঽব্রবীৎ কৃষ্ণমাসীনং কৃতাতিথ্যং যুধাং পতিম্।
বাষ্পগদ্‌গদপূর্ণেন মুখেন পরিশুষ্যতা ॥৪॥
এতে বাল্যাৎ প্রভৃত্যেব গুরুশুশ্রূষণে রতাঃ।
পরস্পরস্য সুহৃদঃ সম্মতাঃ সমচেতসঃ।
নিকৃত্যা ভ্রংশিতা রাজ্যাজ্জনার্হা নির্জনং গতাঃ ॥৫॥

ভারতকৌমুদী

অথেতি। পৃথাং কুন্তীম্। সা তু পাণ্ডবানাং বনবাসাৎ প্রাগবধি বিদুরগৃহে স্থিতাসীৎ ॥১॥
সেতি। প্রসন্নাদিত্যবর্চ্চসং নির্ম্মলসূর্য্যবত্তেজস্বিনম্। প্রাক্রোশৎ উচ্চৈররোদৎ ॥২॥
তেষামিতি। তেষাং পাণ্ডবানাম্, সত্ত্ববতাং বলবতাম্। আহারয়দসৃজৎ ॥৩॥
সেতি। যুধাং পতিং মহাবীরত্বাৎ সমরনায়কম্ ॥৪॥
এত ইতি। এতে পাণ্ডবাঃ। নিকৃত্যা শাঠ্যেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—অরিন্দম কৃষ্ণ বিদুরের সঙ্গে সাক্ষাৎ করিয়া অপরাহ্ণে পিতৃভগিনী কুন্তীদেবীর নিকট গমন করিলেন ॥১॥

কুন্তীদেবী সূর্য্যের ন্যায় নির্ম্মলতেজা কৃষ্ণকে আগমন করিতে দেখিয়া পুত্রগণকে স্মরণ করিয়া কৃষ্ণের কণ্ঠ ধারণপূর্ব্বক রোদন করিতে লাগিলেন ॥২॥

যিনি বলবান্ পাণ্ডবগণের মধ্যে বিচরণ করিতেন, সেই কৃষ্ণকে বহুকালের পর দর্শন করিয়া কুন্তী অশ্রুবিসর্জন করিতে লাগিলেন ॥৩॥

অতিথিসৎকারের পরে যুদ্ধনায়ক কৃষ্ণ উপবেশন করিলে, কুন্তী শুষ্কমুখে অশ্রুগদ্‌গদভাবে তাঁহার নিকট বলিতে থাকিলেন—॥৪॥

---

(৫) যে তে বাল্যাৎ…পি.।

বিনীতক্রোধহর্ষাশ্চ ব্রহ্মণ্যাঃ সত্যবাদিনঃ।
ত্যক্ত্বা প্রিয়সুখে পার্থা রুদতীমপহায় মাম্ ॥৬॥
অহার্ষুশ্চ বনং যান্তঃ সমূলং হৃদয়ং মম।
অতদর্হা মহাত্মানঃ কথং কেশব! পাণ্ডবাঃ।
ঊষুর্মহাবনে তাত! সিংহব্যাঘ্রগজাকুলে ॥৭॥ (যুগ্মকম্)
বালা বিহীনাঃ পিত্রা তে ময়া সততলালিতাঃ।
অপশ্যন্তশ্চ পিতরৌ কথমূষুর্মহাবনে ॥৮॥
শঙ্খদুন্দুভিনির্ঘোষৈর্মৃদঙ্গৈর্বেণুনিস্বনৈঃ।
পাণ্ডবাঃ সমববোধ্যন্ত বাল্যাৎ প্রভৃতি কেশব! ॥৯॥
যে স্ম বারণশব্দেন হয়ানাং হেষিতেন চ।
রথনেমিনিনাদৈশ্চ ব্যবোধ্যন্ত পুরা গৃহে ॥১০॥

ভারতকৌমুদী

বিনীতেতি। বিনীতক্রোধহর্ষা বর্জিতচাপল্যা ইত্যর্থঃ, ব্রহ্মণ্যা ব্রাহ্মণহিতকরাঃ। সমূলং গ্রন্থিসহিতম্। অতদর্হা বনগমনাযোগ্যাঃ। কথং স্থিতা ইতি শেষঃ। ষট্‌পাদঃ শ্লোকঃ ॥৬—৭॥

বালা ইতি। মাতা চ পিতা চেতি পিতরৌ, মাঞ্চ পাণ্ডুঞ্চেত্যর্থঃ ॥৮॥

শঙ্খেতি। সমববোধ্যন্ত জাগরিতা অভবন্ ॥৯॥

য ইতি। বারণশব্দেন গজবৃংহিতেন। বেণুবীণয়োরনুনাদিনা অনুবর্তিনা। গীর্ভিরাশী-

'কৃষ্ণ! পাণ্ডবেরা বাল্যকাল হইতেই গুরুশুশ্রূষায় নিরত, পরস্পর সৌহার্দ্দশালী, লোকপ্রিয়, সমানচিত্ত এবং লোকমধ্যে থাকিবার যোগ্য হইয়াও বিপক্ষগণের শঠতায় রাজ্যভ্রষ্ট হইয়া নির্জন বনে গিয়াছিল ॥৫॥

বৎস কেশব! ক্রোধহর্ষবিহীন, ব্রাহ্মণহিতৈষী, সত্যবাদী ও বনগমনের অযোগ্য মহাত্মা পাণ্ডবেরা প্রিয় বস্তু, সুখ ও রোদনপ্রবৃত্ত অবস্থায় আমাকে পরিত্যাগ করিয়া বনে গমন করিবার সময়ে গ্রন্থির সহিত আমার হৃদয় আকর্ষণ করিয়াছিল; পরে তাহারা সিংহ, ব্যাঘ্র ও হস্তিগণে পরিপূর্ণ মহাবনে কি ভাবে ছিল? ॥৬—৭॥

পাণ্ডবেরা বাল্যকালেই পিতৃহীন হইয়াছিল, কিন্তু আমিই তাহাদিগকে তখন লালন-পালন করিয়াছিলাম। সুতরাং তাহারা পিতা ও মাতা দুই জনকেই না দেখিয়া কি করিয়া মহাবনে বাস করিল? ॥৮॥

কৃষ্ণ! পাণ্ডবেরা বাল্যকাল হইতেই শঙ্খ, দুন্দুভি, মৃদঙ্গ ও বংশীর শব্দে জাগরিত হইত ॥৯॥

সুতরাং জনার্দ্দন! যাহারা পূর্ব্বে আপন গৃহে অট্টালিকার ভিতরে মৃগ-

শঙ্খভেরীনিনাদেন বেণুবীণানুনাদিনা।
পুণ্যাহঘোষমিশ্রেণ পূজ্যমানা দ্বিজাতিভিঃ ॥১১॥
বস্ত্রৈ রত্নৈরলঙ্কারৈঃ পূজয়ন্তো দ্বিজন্মনঃ।
গীর্ভির্মঙ্গলযুক্তাভির্ব্রাহ্মণানাং মহাত্মনাম্ ॥১২॥
অর্চ্চিতৈরর্চ্চনার্হৈশ্চ স্তুবদ্ভিরভিনন্দিতাঃ।
প্রাসাদাগ্রে ব্যবোধ্যন্ত রাঙ্কবাজিনশায়িনঃ ॥১৩॥
ক্রূরঞ্চ নিনদং শ্রুত্বা শ্বাপদানাং মহাবনে।
ন স্মোপযান্তি নিদ্রাং তে নতদর্হা জনার্দ্দন! ॥১৪॥ (কুলকম্)
ভেরীমৃদঙ্গনিনদৈঃ শঙ্খবৈণবনিস্বনৈঃ।
স্ত্রীণাং গীতনিনাদৈশ্চ মধুরৈর্ম্মধুসূদন! ॥১৫॥
বন্দিমাগধসূতৈশ্চ স্তুবদ্ভির্বোধিতাঃ কথম্।
মহাবনেষবোধ্যন্ত শ্বাপদানাং রুতেন চ ॥১৬॥ (যুগ্মকম্)
হ্রীমান্ সত্যধৃতির্দান্তো ভূতানামনুকম্পিতা।
কামদ্বেষৌ বশে কৃত্বা সতাং বর্ত্মানুবর্ত্ততে ॥১৭॥

ভারতকৌমুদী

বাদৈঃ। স্তুবদ্ভির্বৈতালিকৈঃ। রাঙ্কবাজিনশায়িনঃ রঙ্কুমৃগচর্ম্মশয়নশীলাঃ। শ্বাপদানাং হিংস্রজন্তূনাম্। নতদর্হা অতদযোগ্যাঃ ॥১০—১৪॥

ভেরীতি। বৈণবো বেণুনির্ম্মিতো বংশী। বোধিতা জাগরিতাঃ। অবোধ্যন্ত নিবৃত্তনিদ্রা অক্রিয়ন্ত। মুনিবচনেষু অবিরলা পুনরুক্তিঃ সোঢ়ব্যা ॥১৫—১৬॥

পঞ্চভির্যুধিষ্ঠিরকুশলং পৃচ্ছতি হ্রীমানিতি। সত্যধৃতির্যথার্থধৈর্য্যশীলঃ। অনুবর্ত্ততে য ইতি

---

চর্ম্মময় কোমল শয্যায় শয়ন করিয়া হস্তী, অশ্ব ও রথের শব্দে এবং ব্রাহ্মণগণের পুণ্যাহশব্দমিশ্রিত বংশী, বীণা, শঙ্খ ও ভেরীর রবে, আর মহাত্মা ব্রাহ্মণদিগের মাঙ্গলিক আশীর্ব্বাদে, বিশেষতঃ আদরযোগ্য ও আদৃত বৈতালিকগণের স্তুতিবাদে অভিনন্দিত হইয়া জাগরিত হইত এবং পরে রত্ন, বস্ত্র ও অলঙ্কারদ্বারা ব্রাহ্মণগণের পূজা করিত, তাহারা মহাবনমধ্যে হিংস্রজন্তুগণের নিষ্ঠুর শব্দ শুনিয়া নিশ্চয়ই নিদ্রা যায় নাই। কারণ, তাহারা ত সেরূপ শব্দশ্রবণের যোগ্য নহে ॥১০—১৪॥

মধুসূদন! যাহারা (রাজধানীতে থাকিবার সময়ে) ভেরী, মৃদঙ্গ, শঙ্খ ও বংশীর রবে এবং মহিলাগণের মধুর গীতে, আর বন্দী, মাগধ ও সূতগণের স্তুতিপাঠে জাগরিত হইত, সেই পাণ্ডবেরা মহাবনে হিংস্রজন্তুগণের বিকট শব্দে কি করিয়া জাগরিত হইয়াছে? ॥১৫—১৬॥

অম্বরীষস্য মান্ধাতুর্যযাতের্নহুষস্য চ।
ভরতস্য দিলীপস্য শিবেরৌশীনরস্য চ ॥১৮॥
রাজর্ষীণাং পুরাণানাং ধুরং ধত্তে দুরুদ্বহাম্।
শীলবৃত্তোপসম্পন্নো ধর্ম্মজ্ঞঃ সত্যসঙ্গরঃ ॥১৯॥
রাজা সর্ব্বগুণোপেতস্ত্রৈলোক্যস্যাপি যো ভবেৎ।
অজাতশত্রুর্ধর্ম্মাত্মা শুদ্ধজাম্বূনদপ্রভঃ ॥২০॥
শ্রেষ্ঠঃ কুরুষু সর্ব্বেষু ধর্ম্মতঃ শ্রুতবৃত্ততঃ।
প্রিয়দর্শী দীর্ঘভুজঃ কথং কৃষ্ণ! যুধিষ্ঠিরঃ ॥২১॥ (কুলকম্)
যঃ স নাগাযুতপ্রাণো বাতরংহা মহাবলঃ।
সামর্ষঃ পাণ্ডবো নিত্যং প্রিয়ো ভ্রাতুঃ প্রিয়ঙ্করঃ ॥২২॥

ভারতকৌমুদী

শেষঃ। ঔশীনরস্য উশীনরপুত্রস্য শিবেঃ। ধুরং ভারম্। সত্যসঙ্গরঃ সত্যপ্রতিজ্ঞঃ। শুদ্ধজাম্বূনদপ্রভো নির্ম্মলস্বর্ণকান্তিঃ। শ্রুতবৃত্ততঃ শাস্ত্রজ্ঞানাচ্চরিত্রাচ্চ। কথং কীদৃক্ আস্ত ইতি শেষঃ ॥১৭—২১॥

অথ সড়্ভির্ভীমক্ষেমং পৃচ্ছতি য ইতি। নাগাযুতপ্রাণো দশসহস্রহস্তিতুল্যবলঃ, বাতরংহা

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—৫॥ প্রিয়ং রাজ্যাদ, সুখং ভোগোত্থাহ্লাদঃ ॥৬—১৮॥ ধুরং ভারম্ ॥১৯—২০॥ প্রিয়ো দর্শো দর্শনং যস্য দর্শাদিপ্রাদ্ধকস্য বা° যস্য ॥২১॥ সামর্ষত্বাদেব পাণ্ডবঃ পাণ্ডুরেব পাণ্ডবঃ স্বার্থে তদ্ধিতঃ। যদ্বা পাণ্ডবঃ পাণ্ডুপুত্রঃ। "পাণ্ডুঃ কুন্তীপতৌ সিতে" ইতি বিশ্বঃ

কৃষ্ণ! যিনি লজ্জাশীল, যথার্থ ধৈর্য্যশালী, জিতেন্দ্রিয়, প্রাণিগণের প্রতি দয়ালু এবং কাম ও দ্বেষ জয় করিয়া সজ্জনপদ্ধতির অনুসরণ করিয়া থাকেন; যিনি অম্বরীষ, মান্ধাতা, যযাতি, নহুষ, ভরত, দিলীপ, উশীনরপুত্র শিবি ও অন্যান্য প্রাচীন রাজর্ষিগণের দুর্বহ ভার বহন করিবার যোগ্য; যিনি সংস্বভাব ও সদাচারসম্পন্ন, ধর্ম্মজ্ঞ ও সত্যপ্রতিজ্ঞ; যিনি সর্ব্বগুণসম্পন্ন, শত্রুবিহীন, ধার্ম্মিক, নির্ম্মলস্বর্ণকান্তি এবং ত্রিভুবনেরও রাজা হইবার যোগ্য; আর যিনি ধর্ম্মে, শাস্ত্রজ্ঞানে ও আচারে সকল কৌরবের মধ্যেই শ্রেষ্ঠ; সেই প্রিয়দর্শন ও দীর্ঘবাহু যুধিষ্ঠির কেমন আছেন? ॥১৭—২১॥

কৃষ্ণ! যে পাণ্ডুনন্দন দশসহস্র হস্তীর সমান বলশালী, বায়ুর তুল্য বেগবান্, মহাবল, কোপনস্বভাব এবং সর্ব্বদাই ভ্রাতৃগণের প্রিয় ও প্রিয়কারী; যে বীর জ্ঞাতিবর্গের সহিত কীচক, ক্রোধবশ, হিড়িম্ব ও বকরাক্ষসকে বধ

(২১)···প্রিয়দর্শো দীর্ঘভুজঃ···বা ব রা নি।

কীচকস্য তু সঞ্জাতের্যো হন্তা মধুসূদন ! ।
শূরঃ ক্রোধবশানাঞ্চ হিড়িম্বস্য বকস্য চ ॥২৩॥
পরাক্রমে শক্রসমো মাতরিশ্বসমো বলে ।
মহেশ্বরসমঃ ক্রোধে ভীমঃ প্রহরতাং বরঃ ॥২৪॥
ক্রোধং বলমমর্ষঞ্চ যো নিধায় পরন্তপঃ ।
জিতাত্মা পাণ্ডবোঽমর্ষী ভ্রাতুস্তিষ্ঠতি শাসনে ॥২৫॥
তেজোরাশিং মহাত্মানং বরিষ্ঠমমিতৌজসম্ ।
ভীমং প্রদর্শনেনাপি ভীমসেনং জনার্দ্দন ! ॥২৬॥
তং মমাচক্ষ্ব বার্ষ্ণেয় ! কথমদ্য বৃকোদরঃ ।
আস্তে পরিঘবাহুঃ স মধ্যমঃ পাণ্ডবো বলী ॥২৭॥ (কুলকম্)
অর্জ্জুনেনার্জ্জুনো যঃ স কৃষ্ণ ! বাহুসহস্রিণা ।
দ্বিবাহুঃ স্পর্দ্ধতে নিত্যমতীতেনাপি কেশব ! ॥২৮॥
ক্ষিপত্যেকেন বেগেন পঞ্চ বাণশতানি যঃ ।
ইষ্বস্ত্রে সদৃশো রাজ্ঞঃ কার্ত্তবীর্য্যস্য পাণ্ডবঃ ॥২৯॥

ভারতকৌমুদী

বায়ুসমানবেগঃ। ক্রোধবশানাং তদাখ্যানাং রাক্ষসানাম্। মাতরিশ্বসমো বায়ুসমানঃ। ভীমো ভয়ঙ্করমূর্ত্তিঃ। অমর্ষম্ অসহিষ্ণুতাম্, নিধায় বিহায়। ভ্রাতুর্যুধিষ্ঠিরস্য। প্রদর্শনেনাপি ভীমং ভয়ানকম্। কথং কীদৃক্ ॥২২—২৭॥

সপ্তভিরর্জুনমঙ্গলং জিজ্ঞাসতে অর্জুনেনেতি। অর্জুনেন কার্ত্তবীর্য্যেণ। ইষ্বস্ত্রে বাণে।

করিয়াছেন; যিনি পরাক্রমে ইন্দ্রের তুল্য, বলে বায়ুর সমান, ক্রোধে রুদ্রের সদৃশ এবং ভয়ঙ্করমূর্ত্তি ও বীরশ্রেষ্ঠ; যে পরন্তপ, জিতেন্দ্রিয় ও অসহিষ্ণু পাণ্ডুনন্দন ক্রোধ, শক্তি ও অসহিষ্ণুতা পরিত্যাগ করিয়া জ্যেষ্ঠভ্রাতার শাসনে অবস্থান করেন; বৃষ্ণিনন্দন! সেই মহাত্মা, অসাধারণতেজা, বীরশ্রেষ্ঠ ও ভয়ঙ্করমূর্ত্তি ভীমসেনের বিষয় তুমি আমার নিকট বল; পরিঘের ন্যায় বিশালবাহু ও বলবান্ সেই মধ্যম পাণ্ডব ভীমসেন এখন কেমন আছেন? ॥২২—২৭॥

কৃষ্ণ! যে অর্জ্জুন দ্বিবাহু হইয়াও সহস্রবাহুশালী ও অতীত কার্ত্তবীর্য্যার্জ্জুনের সহিত সর্ব্বদা স্পর্দ্ধা করিয়া থাকেন; যিনি একবেগে পাঁচ শত বাণ নিক্ষেপ করিতে পারেন। সুতরাং যিনি বাণাস্ত্রে রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুনের সমান; যিনি তেজে সূর্য্যের তুল্য, ইন্দ্রিয়দমনে মহর্ষির সমান, ক্ষমায় পৃথিবীর সদৃশ এবং বিক্রমে ইন্দ্রের সমকক্ষ; কৃষ্ণ! যিনি বাহুবলে সকল রাজার

(২৩)...সঞ্জাতের্নিহন্তা...পি।

তেজসাদিত্যসদৃশো মহর্ষিসদৃশো দমে।
ক্ষময়া পৃথিবীতুল্যো মহেন্দ্রসমবিক্রমঃ ॥৩০॥
আধিরাজ্যং মহদ্দীপ্তং প্রথিতং মধুসূদন!।
আহৃতং যেন বীর্য্যেণ কুরূণাং সর্ব্বরাজসু ॥৩১॥
যস্য বাহুবলং সর্বে পাণ্ডবাঃ পর্য্যুপাসতে।
স সর্ব্বরথিনাং শ্রেষ্ঠঃ পাণ্ডবঃ সত্যবিক্রমঃ ॥৩২॥
যং গত্বাঽভিমুখঃ সংখ্যে ন জীবন্ কশ্চিদাব্রজেৎ।
যো জেতা সর্ব্বভূতানামজেয়ো জিষ্ণুরচ্যুত! ॥৩৩॥
যোঽপাশ্রয়ঃ পাণ্ডবানাং দেবানামিব বাসবঃ।
স তে ভ্রাতা সখা চৈব কথমস্য ধনঞ্জয়ঃ ॥৩৪॥ (কুলকম্)
দয়াবান্ সর্ব্বভূতেষু হ্রীনিষেধো মহাস্ত্রবিৎ।
মৃদুশ্চ সুকুমারশ্চ ধার্ম্মিকশ্চ প্রিয়শ্চ মে ॥৩৫॥
সহদেবো মহেষ্বাসঃ শূরঃ সমিতিশোভনঃ।
ভ্রাতৄণাং কৃষ্ণ! শুশ্রূষুর্ধর্ম্মার্থকুশলো যুবা ॥৩৬॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

কার্ত্তবীর্য্যস্য অর্জ্জুনস্য। দমে ইন্দ্রিয়দমনে। আহৃতম্ আহরণেন বর্দ্ধিতম্। পর্য্যুপাসতে আশ্রয়ন্তি। সংখ্যে যুদ্ধে। অপাশ্রয়ঃ প্রধানমবলম্বনম্। কথং কীদৃক্ আস্তে ইতি শেষঃ ॥২৮—৩৪॥

স্নেহাতিরেকাৎ নকুলং বিহায় প্রাক্ সহদেবকুশলমেব পৃচ্ছতি দয়াবানিতি। হ্রীনিষেধঃ অকার্য্যকরণে লজ্জাবান্। মৃদুশ্চ স্বভাবে, সুকুমারশ্চ মূর্ত্তৌ। মহেষ্বাসো মহাধনুর্দ্ধরঃ, সমিতিশোভনো যুদ্ধশোভী। ভ্রাতৄণাং জ্যেষ্ঠানাম্, শুশ্রূষুঃ সেবকঃ ॥৩৫—৩৬॥

সমক্ষে কৌরবগণের বিশাল, উজ্জ্বল ও প্রসিদ্ধ রাজ্য বর্দ্ধিত করিয়াছেন; অপর পাণ্ডবেরা সকলে যাঁহার বাহুবল অবলম্বন করিয়া রহিয়াছেন, সেই যিনি সকল রথীর শ্রেষ্ঠ ও যথার্থবিক্রমশালী; কৃষ্ণ! যুদ্ধে যাঁহার সম্মুখে যাইয়া কোন লোকই জীবিত অবস্থায় ফিরিয়া আসিতে পারে না; যিনি সকলের বিজেতা, কিন্তু নিজে অজেয় বলিয়া 'জিষ্ণু'—নামে অভিহিত, এবং ইন্দ্র যেমন দেবগণের প্রধান আশ্রয়, সেইরূপ যিনি পাণ্ডবগণের প্রধান আশ্রয়; তোমার ভ্রাতা ও সখা সেই অর্জ্জুন এখন কেমন আছেন? ॥২৮—৩৪॥

কৃষ্ণ! যিনি সর্বভূতে দয়ালু, লজ্জাশীল, মহাস্ত্রবিৎ, কোমলস্বভাব, কোমলমূর্ত্তি, ধার্ম্মিক, মহাধনুর্দ্ধর, বীর, যুদ্ধশোভী, ভ্রাতৃগণের শুশ্রূষাকারী এবং ধর্ম্ম ও অর্থবিষয়ে নিপুণ, সেই যুবা সহদেব আমার বিশেষ প্রিয় ॥৩৫—৩৬॥

সদৈব সহদেবস্য ভ্রাতরো মধুসূদন!।
বৃত্তং কল্যাণবৃত্তস্য পূজয়ন্তি মহাত্মনঃ ॥৩৭॥
জ্যেষ্ঠানুযায়িনং বীরং সহদেবং যুধাং পতিম্।
শুশ্রূষুং মম বার্ষ্ণেয়! মাদ্রীপুত্রং প্রচক্ষ্ব মে ॥৩৮॥
সুকুমারো যুবা শূরো দর্শনীয়শ্চ পাণ্ডবঃ।
ভ্রাতৄণাঞ্চৈব সর্ব্বেষাং প্রিয়ঃ প্রাণো বহিশ্চরঃ ॥৩৯॥
চিত্রযোধী চ নকুলো মহেষ্বাসো মহাবলঃ।
কচ্চিৎ স কুশলী কৃষ্ণ! বৎসো মম সুখৈধিতঃ ॥৪০॥ (যুগ্মকম্)
সুখোচিতমদুঃখার্হং সুকুমারং মহারথম্।
অপি জাতু মহাবাহো! পশ্যেয়ং নকুলং পুনঃ ॥৪১॥
পক্ষ্মসংপাতজে কালে নকুলেন বিনা কৃতা।
ন লভামি ধৃতিং বীর! সাস্মি জীবামি পশ্য মাম্ ॥৪২॥

ভারতকৌমুদী

সদেতি। বৃত্তং চরিত্রম্, কল্যাণবৃত্তস্য মঙ্গলকরচরিত্রস্য ॥৩৭॥

জ্যেষ্ঠেতি। মম শুশ্রূষুং সেবকম্, মাদ্রীপুত্রং তৎকুশলম্ ॥৩৮॥

অথ চতুর্ভির্নকুলকুশলং পৃচ্ছতি সুকুমার ইতি। দর্শনীয়ঃ সুন্দরমূর্ত্তিঃ বহিশ্চরঃ প্রাণ ইব। কচ্চিৎ বেদিতুমিচ্ছামীত্যর্থঃ, "কচ্চিৎ কামপ্রবেদনে" ইত্যমরঃ ॥৩৯—৪০॥

সুখেতি। অপিশব্দঃ প্রশ্নে, জাতু কদাচিৎ ॥৪১॥

পক্ষ্মেতি। পক্ষ্মসংপাতে নয়নলোমপাতে জায়ত ইতি তস্মিন্ নিমেষমাত্রেঽপীত্যর্থঃ, বিনা কৃতা বিচ্ছিন্না। ন লভামি ন লভে, ধৃতিং ধৈর্য্যম্ ॥৪২॥

---

মধুসূদন! ভ্রাতারা সর্বদাই মহাত্মা ও মঙ্গলময়চরিত্র সহদেবের চরিত্রের প্রশংসা করিয়া থাকেন ॥৩৭॥

বৃষ্ণিনন্দন! জ্যেষ্ঠানুবর্ত্তী, বীর, যুদ্ধনায়ক এবং আমার শুশ্রূষাকারী সেই মাদ্রীনন্দন সহদেবের মঙ্গল আমার নিকট তুমি বল ॥৩৮॥

কৃষ্ণ! যিনি কোমল ও সুদৃশ্যমূর্ত্তি, অথ চ বীর, সকল ভ্রাতারই প্রিয়, এমন কি বাহিরের প্রাণস্বরূপ এবং বিচিত্রযুদ্ধকারী, মহাধনুর্দ্ধর, মহাবল ও সুখে লালিত-পালিত, আমার বৎস সেই নকুল কুশলে আছেন ত? ॥৩৯—৪০॥

মহাবাহু! যিনি সুখভোগেরই যোগ্য, কিন্তু দুঃখভোগের যোগ্য নহেন এবং কোমলমূর্ত্তি অথ চ মহারথ, আমি সেই নকুলকে পুনরায় কখনও দেখিতে পাইব কি? ॥৪১॥

---

(৩৮) জ্যেষ্ঠোপচায়িনং বীরম্…বা ব রা নি।

সর্বৈঃ পুত্রৈঃ প্রিয়তরা দ্রৌপদী মে জনার্দ্দন ! ।
কুলীনা রূপসম্পন্না সর্বৈঃ সমুদিতা গুণৈঃ ॥৪৩॥
পুত্রলোকাৎ পতিলোকং বৃণ্বানা সত্যবাদিনী ।
প্রিয়ান্ পুত্রান্ পরিত্যজ্য পাণ্ডবাননুরুধ্যতে ॥৪৪॥
মহাভিজনসম্পন্না সর্ব্বকামৈঃ সুপূজিতা ।
ঈশ্বরী সর্ব্বকল্যাণী দ্রৌপদী কথমচ্যুত ! ॥৪৫॥
পতিভিঃ পঞ্চভিঃ শূরৈরগ্নিকল্পৈঃ প্রহারিভিঃ ।
উপপন্না মহেষ্বাসৈর্দ্রৌপদী দুঃখভাগিনী ॥৪৬॥
চতুর্দ্দশমিদং বর্ষং যন্নাপশ্যমরিন্দম ! ।
পুত্রাদিভিঃ পরিদ্যূনাং দ্রৌপদীং সত্যবাদিনীম্ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

অথ নবভির্দ্রৌপদীবিষয়ং বক্তি সর্বৈরিতি। সর্বৈঃ পুত্রৈঃ সর্ব্বেভ্যঃ পুত্রেভ্যঃ। সমুদিতা সম্পন্না ॥৪৩॥

পুত্রেতি। পুত্রলোকাৎ পুত্রপ্রাপ্যস্বর্গাৎ, পতিলোকং পতিশুশ্রূষাপ্রাপ্যস্বর্গম্। পরিত্যজ্য দ্রুপদগৃহে সংপ্রেষ্য, পাণ্ডবান্ পতীন্, অনুরুধ্যতে বনে অনুগচ্ছতি স্ম ॥৪৪॥

মহেতি। মহাভিজনসম্পন্না মহাকুলজাতা। ঈশ্বরী রাজ্ঞী, কথং কীদৃগাস্তে ॥৪৫॥

পতিভিরিতি। উপপন্না যুক্তাপি দুঃখভাগিনী জাতা ॥৪৬॥

চতুর্দ্দশমিতি। যন্নাপশ্যং তেন ব্রবীমীতি শেষঃ। পরিদ্যূনাং সন্তপ্তাম্ ॥৪৭॥

ভারতভাবদীপঃ

॥২২—৩৭॥ জ্যেষ্ঠোপচায়িনং জ্যেষ্ঠানাং ভাববৃদ্ধিকরম্ ॥৩৮—৪১॥ পক্ষ্মণোঃ সম্পাতমাত্রে নিমেষমাত্রে ইত্যর্থঃ ॥৪২—৪৩॥ পুত্রলোকাৎ পুত্রসন্নিকর্ষং ত্যক্ত্বা পতিলোকং পতিসন্নিধিং

---

বীর। যে আমি নিমেষমাত্র কালও নকুলের বিচ্ছেদে ধৈর্য্য লাভ করি নাই, সেই আমিই এখন জীবন ধারণ করিতেছি। দেখ ॥৪২॥

জনার্দ্দন। দ্রৌপদী মহাকুলসম্ভূতা, রূপবতী এবং সর্বগুণসম্পন্না। সুতরাং তিনি আমার সকল পুত্র অপেক্ষা প্রিয়তরা ॥৪৩॥

সত্যবাদিনী দ্রৌপদী পুত্রলোক ছাড়িয়া পতিলোক পাইবার জন্য প্রিয় পুত্রগণকে পরিত্যাগ করিয়া পতিগণের অনুগমন করিয়াছিলেন ॥৪৪॥

কৃষ্ণ। আমি সকলপ্রকার অভীষ্ট বস্তু দান করিয়া যাঁহার আদর করিতাম, সেই মহাকুলসম্ভূতা ও সর্ব্বকল্যাণী রাজ্ঞী দ্রৌপদী কেমন আছেন ? ॥৪৫॥

হায়। মহাবীর, মহাধনুর্দ্ধর, মহাযোদ্ধা ও অগ্নিতুল্য পঞ্চ পতি লাভ করিয়াও দ্রৌপদী দুঃখভাগিনী হইলেন। ॥৪৬॥

ন নূনং কর্ম্মভিঃ পুণ্যৈরশ্নুতে পুরুষঃ সুখম্।
দ্রৌপদী চেত্তথাবৃত্তা নাশ্নুতে সুখমব্যয়ম্ ॥৪৮॥
ন প্রিয়ো মম কৃষ্ণায়া বীভৎসুর্ন যুধিষ্ঠিরঃ।
ভীমসেনো যমৌ বাপি যদপশ্যং সভাগতাম্ ॥৪৯॥
ন মে দুঃখতরং কিঞ্চিদ্ভূতপূর্ব্বং ততোঽধিকম্।
স্ত্রীধর্ম্মিণীং দ্রৌপদীং যচ্ছ শুরাণাং সমীপগাম্ ॥৫০॥
আনায়িতামনার্য্যেণ ক্রোধলোভানুবর্ত্তিনা।
সর্বে প্রৈক্ষন্ত কুরব একবস্ত্রাং সভাগতাম্ ॥৫১॥ (বিশেষকম্)
তত্রৈব ধৃতরাষ্ট্রশ্চ মহারাজশ্চ বাহ্লিকঃ।
কৃপশ্চ সোমদত্তশ্চ নির্বিণ্ণাঃ কুরবস্তথা ॥৫২॥
তস্যাং সংসদি সর্ব্বেষাং ক্ষত্তারং পূজয়াম্যহম্।
বৃত্তেন হি ভবত্যার্য্যো ন ধনেন ন বিদ্যয়া ॥৫৩॥

ভারতকৌমুদী

নেতি। পুরুষো মানুষঃ। চেৎ যদিত্যর্থঃ, তথাবৃত্তা তাদৃক্‌চরিত্রা ॥৪৮॥

নেতি। বীভৎসুরর্জ্জুনঃ। যমৌ নকুলসহদেবৌ। স্ত্রীধর্ম্মিণীং রজস্বলাম্। অনার্য্যেণ অসজ্জনেন দুর্য্যোধনেন কর্ত্রা, আনায়িতাং দুঃশাসনেন হেতুকর্ত্রা ॥৪৯—৫১॥

তত্রেতি। নির্বিণ্ণাঃ প্রতিকর্ত্তুমশক্তত্বাদাত্মাবমাননাং প্রাপ্তাঃ ॥৫২॥

তস্যামিতি। সর্ব্বেষাং মধ্যে, ক্ষত্তারং বিদুরম্, পূজয়ামি, প্রতীকারায় তেনৈব চেষ্টনাদিতি ভাবঃ। বৃত্তেন ব্যবহারেণ, আর্য্যঃ সজ্জনঃ ॥৫৩॥

কৃষ্ণ! আমি এই চতুর্দ্দশ বৎসর যাবৎ পুত্রবিরহসন্তপ্তা সত্যবাদিনী দ্রৌপদীকে যে দেখিতে পাই নাই, (সেই জন্যই বলিতেছি—) ॥৪৭॥

মানুষ নিশ্চয়ই ধর্ম্মকর্ম্মদ্বারা সুখ ভোগ করে না। যে হেতু দ্রৌপদী সেইরূপ চরিত্রবতী হইয়াও স্থায়ী সুখ ভোগ করিতেছেন না ॥৪৮॥

যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল বা সহদেবও দ্রৌপদী হইতে আমার প্রিয় নহেন। সুতরাং সেই দ্রৌপদীকে আমি যে সভাগত অবস্থায় দেখিয়াছিলাম, তাহা হইতে অধিক কোন দুঃখ আমার আর পূর্ব্বে হয় নাই। ক্রোধী ও লোভী দুষ্ট দুর্য্যোধন দুঃশাসনদ্বারা রজস্বলা ও একবস্ত্রা দ্রৌপদীকে শ্বশুরগণের নিকটে সভায় আনয়ন করাইয়াছিল; তাহা যে কৌরবেরা সকলেই দেখিয়াছিলেন ॥৪৯—৫১॥

এবং তখন মহারাজ ধৃতরাষ্ট্র, বাহ্লিক, কৃপাচার্য্য, সোমদত্ত ও অন্যান্য কৌরবেরা বিশেষ নির্ব্বেদ অনুভব করিয়াছিলেন ॥৫২॥

তস্য কৃষ্ণ ! মহাবুদ্ধের্গম্ভীরস্য মহাত্মনঃ ।
ক্ষত্তুঃ শীলমলঙ্কারো লোকান্ বিষ্টভ্য তিষ্ঠতি ॥৫৪॥

বৈশম্পায়ন উবাচ ।

সা শোকার্ত্তা চ হৃষ্টা চ দৃষ্ট্বা গোবিন্দমাগতম্ ।
নানাবিধানি দুঃখানি সর্বাণ্যেবাম্বকীর্ত্তয়ৎ ॥৫৫॥
পূর্ব্বৈরাচরিতং যত্তৎ কুরাজভিররিন্দম ! ।
অক্ষদ্যূতং মৃগবধঃ কচ্চিদেষাং সুখাবহম্ ॥৫৬॥
তন্মাং দহতি যৎ কৃষ্ণা সভায়াং কুরুসন্নিধৌ ।
ধার্ত্তরাষ্ট্রৈঃ পরিক্লিষ্টা যথা ন কুশলং তথা ॥৫৭॥
নির্ব্বাসনঞ্চ নগরাৎ প্রব্রজ্যা চ পরন্তপ ! ।
নানাবিধানাং দুঃখানামভিজ্ঞাস্মি জনার্দ্দন ! ॥৫৮॥

---

ভারতকৌমুদী

তস্যেতি। ক্ষত্তুর্বিদুরস্য। লোকান্ সর্বাণি জগন্তি, বিষ্টভ্য আশ্রিত্য ॥৫৪॥
সেতি। সা পৃথা, শোকার্ত্তা পুত্রাণাং স্মরণাৎ, হৃষ্টা গোবিন্দস্য দর্শনাৎ ॥৫৫॥
পূর্ব্বৈরিতি। সুখাবহমভূদিতি কাকুঃ, অপি তু নৈবেত্যর্থঃ ॥৫৬॥
তদিতি। কৃষ্ণা দ্রৌপদী। কুশলং শান্তিমঙ্গলং যথা ন স্যাত্তথা পরিক্লিষ্টা ॥৫৭॥

ভারতভাবদীপঃ

বৃথানা ॥৪৪—৪৭॥ তথাবৃত্তা পুণ্যশীলা ॥৪৮—৫৫॥ কচ্চিদিতি কাকা সুখাবহত্বং নাস্তীতি ব্যজ্যতে। এষাং মৎপুত্রভর্ত্রাদীনাম্ ॥৫৬॥ ন কুশলং মরণম্ ॥৫৭—৫৮॥ অবরোধঃ রাজ্য-

---

তবে সেই সভায় সকলের মধ্যে বিদুরকেই আমি প্রশংসা করি। কারণ, মানুষ ব্যবহারদ্বারাই সজ্জন হয়, কিন্তু ধন বা বিদ্যাদ্বারা নহে ॥৫৩॥

কৃষ্ণ ! অগাধবুদ্ধি, গম্ভীরস্বভাব ও উদারচেতা বিদুরের অলঙ্কারস্বরূপ স্বভাবটী ত্রিভুবনেই বিখ্যাত হইয়া পড়িয়াছে' ॥৫৪॥

বৈশম্পায়ন কহিলেন—কুন্তীদেবী কৃষ্ণকে আগত দেখিয়া শোকার্ত্তা ও আনন্দিতা হইয়া পূর্ববর্ত্তী নানাবিধ দুঃখের বিষয় বলিতে লাগিলেন— ॥৫৫॥

'অরিন্দম কৃষ্ণ ! প্রাচীন নিকৃষ্ট রাজারা সেই যে পাশক্রীড়া ও মৃগয়া-প্রভৃতি করিয়া গিয়াছেন, তাহা কি তাঁহাদের সুখজনক হইয়াছিল ? ॥৫৬॥

যাহাতে মঙ্গল না হয়, সেইভাবে ধার্ত্তরাষ্ট্রেরা সভার মধ্যে কৌরবগণের নিকটে দ্রৌপদীকে যে কষ্ট দিয়াছিল, তাহাই আমাকে চিরকাল দগ্ধ করিতেছে ॥৫৭॥

---

(৫৮)…আবাৎসাহস্মি জনার্দ্দন !—দি।

অজ্ঞাতচর্য্যা বালানামবরোধশ্চ মাধব ! ।
ন মে ক্লেশতমং তৎ স্যাৎ পুত্রৈঃ সহ পরন্তপ ! ॥৫৯॥
দুর্য্যোধনেন নিকৃতা বর্ষমদ্য চতুর্দ্দশম্ ।
দুঃখাদপি সুখং ন স্যাদ্যদি পুণ্যফলক্ষয়ঃ ॥৬০॥
ন মে বিশেষো জাত্বাসীদ্ধার্ত্তরাষ্ট্রেষু পাণ্ডবৈঃ ।
তেন সত্যেন কৃষ্ণ ! ত্বাং হতামিত্রং শ্রিয়া বৃতম্ ॥৬১॥

ভারতকৌমুদী

নিরিতি। নির্ব্বাসনং পাণ্ডবানাম্, প্রব্রজ্যা তীর্থভ্রমণম্ ॥৫৮॥

অজ্ঞাতেতি। হে মাধব ! বালানাং পাণ্ডবানাম্, মাতুরন্তিকে পুত্রাদীনাং চিরমেব বালত্বাদিতি ভাবঃ, বিরাটরাজধান্যাম্ অজ্ঞাতচর্য্যা, অবরোধঃ অজ্ঞাতচর্য্যার্থমেব নিরোধশ্চাসীৎ। হে পরন্তপ ! পুত্রৈঃ সহ মে, তৎ তাদৃশম্, ক্লেশতমং সাতিশয়ং কষ্টম্, ন স্যাৎ পূর্ব্বং নাভবৎ ॥৫৯॥

দুরিতি। নিকৃতা বঞ্চিতাঃ পাণ্ডবাঃ, তস্যাস্ত চতুর্দ্দশং বর্ষং প্রবৃত্তমিতি শেষঃ। যদি পুণ্যফলক্ষয়ো ন স্যাৎ, তদেদানীমস্মাকং দুঃখাৎ পরঞ্চ সুখমপি স্যাৎ ॥৬০॥

ভারতভাবদীপঃ

প্রদানরূপো বৃত্তিনিরোধঃ ॥৫৯॥ যদি সুখং পুণ্যক্ষয়রূপম্ অর্থাৎ দুঃখং পাপক্ষয়রূপং তর্হি দুঃখাৎ পাপক্ষয়হেতোস্তৎসুখং ন অস্মাকং স্যাৎ, তথা চ ন বয়ং দুঃখান্তরং প্রাপ্নুম ইত্যর্থঃ ॥৬০॥ অস্মাৎ ভাবিনঃ কুরুপাণ্ডবসংগ্রামাৎ, গোত্রকলহে বিষমধিয়ামেবাবমর্দ্দঃ সমবুদ্ধীনাস্তু সুখমেবেতি ভাবঃ ॥৬১॥ সর্ব্বং বৃত্তম্, এষাং পাণ্ডবানাম্, তথাবিধম্ অবিষমম্ ॥৬২॥ বৃত্তৈর্বদান্ত-

পরন্তপ জনার্দ্দন। নগর হইতে পাণ্ডবগণের নির্ব্বাসন ও প্রব্রজ্যাপ্রভৃতি নানাবিধ দুঃখের বিষয়ই আমি জানি ॥৫৮॥

কৃষ্ণ। আমার পুত্রগণের বিরাটরাজধানীতে অজ্ঞাতবাস ও অবরুদ্ধ অবস্থা হইয়াছিল। সুতরাং পরন্তপ। পুত্রদের সহিত আমার সেরূপ গুরুতর কষ্ট আর হয় নাই ॥৫৯॥

দুর্য্যোধন পাণ্ডবগণকে যে প্রতারিত করিয়াছে, তাহার আজ চতুর্দ্দশ বৎসর প্রবৃত্ত হইয়াছে। সুতরাং আমাদের যদি পুণ্যফলক্ষয় না হইয়া থাকে, তবে দুঃখের পর সুখও হইতে পারে ॥৬০॥

কৃষ্ণ। পাণ্ডব ও ধার্ত্তরাষ্ট্রগণের উপরে কখনও আমার স্নেহের তারতম্য ছিল না। সেই সত্যবশতই আমি পাণ্ডবগণের সহিত তোমাকে এই যুদ্ধ হইতে (অক্ষত অবস্থায়) বিমুক্ত এবং হতশত্রু ও রাজলক্ষ্মীযুক্ত অবস্থায় দেখিব।

(৬০)...সুখং নঃ স্যাৎ...বা ব রা নি।

অস্মাদ্বিমুক্তং সংগ্রামাৎ পশ্যেয়ং পাণ্ডবৈঃ সহ।
নৈব শক্যাঃ পরাজেতুং সর্ব্বং হ্যেষাং তথাবিধম্ ॥৬২॥ (যুগ্মকম্)
পিতরং ত্বেব গর্হেয়ং নাত্মানং ন সুযোধনম্।
যেনাহং কুন্তিভোজায় ধনং বৃত্তৈরিবার্পিতা ॥৬৩॥
বালাং মামার্য্যকস্তুভ্যং ক্রীড়ন্তীং কন্দুহস্তিকাম্।
অদাত্তু কুন্তিভোজায় সখা সখ্যে মহাত্মনে ॥৬৪॥
সাহং পিত্রা চ নিকৃতা শ্বশুরৈশ্চ পরন্তপ।।
অত্যন্তদুঃখিতা কৃষ্ণ! কিং জীবিতফলং মম ॥৬৫॥

ভারতকৌমুদী

নেতি। বিশেষঃ স্নেহে তারতম্যম্, জাতু কদাচিৎ। অস্মাত্তাবিনঃ। ধার্ত্তরাষ্ট্রৈঃ পাণ্ডবাঃ পরাজেতুং নৈব শক্যাঃ। হি যস্মাৎ, এষাং পাণ্ডবানাম্, সর্ব্বং ধর্ম্মবলাদিকম্ ॥৬১—৬২॥

পিতরমিতি। পিতরং জনকং শূরম্। গর্হায়াঃ কারণমাহ যেনেতি। বৃত্তৈর্দাতৃতয়া খ্যাতৈঃ, "বৃত্তোঽতীতে দৃঢ়ে খ্যাতে" ইত্যাদি বিশ্বঃ ॥৬৩॥

বালামিতি। তুভ্যং তব, আর্য্যকঃ পিতামহঃ শূরঃ। কন্দুঃ খেলাগুটিকা হস্তে যস্যাস্তাম্, বালাম্, অতএব প্রতিবাদাশক্তামিতি ভাবঃ ॥৬৪॥

সেতি। নিকৃতা বঞ্চিতা, শ্বশুরৈর্ভ্রাতৃশ্বশুরৈঃ ধৃতরাষ্ট্রেণেত্যর্থঃ ॥৬৫॥

ভারতভাবদীপঃ

যেন খ্যাতৈর্ধনং যথা অক্লেশেনার্প্যতে তদ্বৎ যেনাহমর্পিতা। "বৃত্তোঽতীতে দৃঢ় খ্যাতে" ইতি বিশ্বঃ। ধূর্ত্তৈরিবেত্যপপাঠঃ। আর্য্যকঃ পিতামহঃ, তুভ্যং তব ॥৬৩॥ শ্বশুরৈর্ভীষ্মাদিভিঃ

---

কারণ, ধার্ত্তরাষ্ট্রেরা পাণ্ডবগণকে পরাজয় করিতে পারিবে না; যে হেতু পাণ্ডবগণের সমস্ত সম্বলই সেইরূপ আছে ॥৬১—৬২॥

আমি নিজেকে বা দুর্য্যোধনকে নিন্দা করি না; কিন্তু পিতাকেই নিন্দা করি। কারণ, দাতা যেমন ধন দান করেন, সেইরূপ যিনি আমাকে কুন্তিভোজের হস্তে দান করিয়াছিলেন ॥৬৩॥

কৃষ্ণ! আমি বাল্যকালে গুটী হাতে লইয়া খেলা করিতাম, সেই অবস্থাতেই তোমার পিতামহ আমাকে তাঁহার সখা মহাত্মা কুন্তিভোজরাজার হস্তে দান করিয়াছিলেন ॥৬৪॥

অতএব পরন্তপ কৃষ্ণ! পিতা আমাকে বঞ্চনা করিয়াছেন, ভাশুরও (ধৃতরাষ্ট্রও) আমাকে প্রতারণা করিয়াছেন। সুতরাং আমি অত্যন্তদুঃখিতা; অতএব আমার বাঁচিয়া থাকার ফল কি? ॥৬৫॥

---

(৬৩)...ধূর্ত্তৈরিবার্পিতা—পি।

যস্মাং বাগব্রবীন্নক্তং সূতকে সব্যসাচিনঃ।
পুত্রস্তে পৃথিবীং জেতা যশশ্চাস্য দিবং স্পৃশেৎ ॥৬৬॥
হত্বা কুরূন্ মহাজন্যে রাজ্যং প্রাপ্য ধনঞ্জয়ঃ।
ভ্রাতৃভিঃ সহ কৌন্তেয়স্ত্রীন্ মেধানাহরিষ্যতি ॥৬৭॥
নাহং তানভ্যসূয়ামি নমো ধর্ম্মায় বেধসে।
কৃষ্ণায় মহতে নিত্যং ধর্ম্মো ধারয়তি প্রজাঃ ॥৬৮॥
ধর্ম্মশ্চেদস্তি বাষ্ণে'য়! যথা বাগভ্যভাষত।
ত্বঞ্চাপি তত্তথা কৃষ্ণ! সর্ব্বং সম্পাদয়িষ্যসি ॥৬৯॥
ন মাং মাধব! বৈধব্যং নার্থনাশো ন বৈরিতা।
তথা শোকায় দহতি যথা পুত্রৈর্বিনা ভবঃ ॥৭০॥

## ভারতকৌমুদী

যদিতি। বাক্ দৈবী বাণী, নক্তং রাত্রৌ, সূতকে প্রসবে সতি। জেতা জেষ্যতি ॥৬৬॥
হত্বেতি। মহাজন্যে মহাযুদ্ধে। মেধান্ মহাযজ্ঞান্, আহরিষ্যতি করিষ্যতি ॥৬৭॥
নেতি। তান্ তদ্বাক্যবক্তৃন্ দেবান্। ধর্ম্মায় তৎস্বরূপায়, বেধসে বিশ্বস্রষ্ট্রে ॥৬৮॥
ধর্ম্ম ইতি। বাক্ উক্তা দৈববাণী ॥৬৯॥
নেতি। বৈধব্যং কর্ত্তৃ। বৈরিতা জ্ঞাতিভিঃ সহ। ভবঃ স্থিতিঃ ॥৭০॥

## ভারতভাবদীপঃ

ধৃতরাষ্ট্রোঽপি ভর্তুর্জ্যেষ্ঠত্বাং শ্বশুর এব ॥৬৪—৬৬॥ মহাজন্যে মহাযুদ্ধে, মেধান্ অশ্বমেধান্ ॥৬৭॥ অভ্যসূয়ামি নিন্দামি, বেধসে বিশ্বকর্ত্রে, মহতে ইতি কৃষ্ণস্যেশ্বরস্য নিন্দার্থমুপহাসঃ, কর্ম্মণ এব প্রাবল্যং ধর্ম্মপদস্যার্থদর্শনেনাহ—ধর্ম্ম ইতি। ধারয়তীতি ধর্ম্ম ইতি ব্যুৎপত্ত্যা ধর্ম্ম এব কর্ত্তা ধারয়িতা ঈশ্বরারাধনন্তু বৃথৈবেতি ভাবঃ ॥৬৮॥ ধর্ম্মশ্চেদিতি। ধর্ম্মেঽপি সংশয়ং

---

তবে অর্জ্জুনের জন্মের দিন রাত্রিতে দৈববাণী আমাকে বলিয়াছিল যে, 'তোমার এই পুত্র পৃথিবী জয় করিবে এবং ইহার যশ স্বর্গও স্পর্শ করিবে ॥৬৬॥

আর এই অর্জ্জুন মহাযুদ্ধে কৌরবগণকে সংহারপূর্ব্বক রাজ্যলাভ করিয়া ভ্রাতাদের সঙ্গে মিলিত হইয়া তিনটা মহাযজ্ঞ করিবেন' ॥৬৭॥

আমি সেই দৈববাণীর বক্তা দেবগণের উপরে দোষারোপ করি না; বরং ধর্ম্মস্বরূপ, বিশ্বস্রষ্টা ও সর্ব্বব্যাপী নারায়ণকে নমস্কারই করি। ধর্ম্মই সর্ব্বদা লোকদিগকে রক্ষা করেন ॥৬৮॥

বৃষ্ণিনন্দন কৃষ্ণ! সেই ধর্ম্ম যদি থাকেন, তবে সেই দৈববাণী যেরূপ বলিয়াছিল, সেইভাবে তুমিও সে সমস্ত সম্পাদন করিবে ॥৬৯॥

যাহং গাণ্ডীবধন্বানং সর্ব্বশস্ত্রভৃতাং বরম্ ।
ধনঞ্জয়ং ন পশ্যামি কা শান্তির্হৃদয়স্য মে ॥৭১॥
ইতশ্চতুর্দ্দশং বর্ষং যন্নাপশ্যং যুধিষ্ঠিরম্ ।
ধনঞ্জয়ঞ্চ গোবিন্দ ! যমৌ তঞ্চ বৃকোদরম্ ॥৭২॥
জীবনাশং প্রনষ্টানাং শ্রাদ্ধং কুর্ব্বন্তি মানবাঃ ।
অর্থতস্তে মম মৃতাস্তেষাঞ্চাহং জনার্দ্দন ! ॥৭৩॥
ব্রূয়া মাধব ! রাজানং ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্ ।
ভূয়াংস্তে হীয়তে ধর্ম্মো মা পুত্রক ! বৃথা কৃথাঃ ॥৭৪॥
পরাশ্রয়া বাসুদেব ! যা জীবতি ধিগস্তু তাম্ ।
বৃত্তেঃ কার্পণ্যলব্ধায়া অপ্রতিষ্ঠৈব জ্যায়সী ॥৭৫॥

ভারতকৌমুদী

যেতি। তস্যা মে হৃদয়স্য কা শান্তিঃ, অপি তু কাপি নেত্যর্থঃ ॥৭১॥

ইত ইতি। যৎ নাপশ্যম্, তত এব শোচামীতি শেষঃ। যমৌ নকুলসহদেবৌ ॥৭২॥

জীবেতি। জীবনাশং প্রনষ্টানাং মৃতানাম্। অর্থতো বস্তুতঃ। তেষাং পাণ্ডবানাঞ্চ সম্বন্ধে অহং মৃতা, উভয়ত্রাপি অদর্শনাদিতি ভাবঃ ॥৭৩॥

ব্রূয়া ইতি। হীয়তে যুদ্ধাকরণান্নশ্যতি। বৃথা কৃথাঃ স্বধর্ম্মম্ ॥৭৪॥

পরেতি। পর আশ্রয়ো যস্যাঃ সা। কার্পণ্যেন প্রার্থনাক্ষুদ্রতয়া লব্ধায়াঃ, বৃত্তের্জীবিকায়াঃ, অপ্রতিষ্ঠৈব অস্থিতিরেব, জ্যায়সী শ্রেয়সী ॥৭৫॥

---

মাধব। বৈধব্য, অর্থনাশ ও জ্ঞাতিদের সহিত শত্রুতা আমাকে সেরূপ সন্তপ্ত করে না, পুত্রদের বিরহ যেরূপ সন্তপ্ত করিতেছে ॥৭০॥

যে আমি সর্ব্বশস্ত্রধারিশ্রেষ্ঠ গাণ্ডীবধন্বা অর্জ্জুনকে দেখিতেছি না, সে আমার মনের কি শান্তি আছে? ॥৭১॥

গোবিন্দ। আজ হইতে চতুর্দ্দশ বৎসরপর্য্যন্ত যে হেতু যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবকে দেখি নাই, সেই জন্যই শোক করিতেছি ॥৭২॥

জনার্দ্দন। মানুষ মৃতব্যক্তিদের শ্রাদ্ধ করে। বাস্তবিকপক্ষে তাহারাও আমার কাছে মৃত এবং আমিও তাহাদের কাছে মৃত ॥৭৩॥

মাধব। তুমি ধর্ম্মাত্মা রাজা যুধিষ্ঠিরকে বলিও যে, তোমার গুরুতর ধর্ম্ম নষ্ট হইতেছে; অতএব পুত্র! স্বধর্ম্মকে নষ্ট করিও না ॥৭৪॥

বাসুদেব। যে নারী পরের আশ্রয়ে থাকিয়া জীবন ধারণ করে, তাহাকে আমি ধিক্কার দিই। কারণ, অম্নলব্ধ জীবিকা না থাকাই ভাল ॥৭৫॥

অথো ধনঞ্জয়ং ব্রুয়া নিত্যোদ্যুক্তং বৃকোদরম্।
যদর্থং ক্ষত্রিয়া সূতে তস্য কালোঽয়মাগতঃ ॥৭৬॥
অস্মিংশ্চেদাগতে কালে মিথ্যা চাতিক্রমিষ্যতি।
লোকসম্ভাবিতাঃ সন্তঃ সুনৃশংসং করিষ্যথ ॥৭৭॥
নৃশংসেন চ বো যুক্তাংস্ত্যজেয়ং শাশ্বতীঃ সমাঃ।
কালে হি সমনুপ্রাপ্তে ত্যক্তব্যমপি জীবনম্ ॥৭৮॥
মাদ্রীপুত্রৌ চ বক্তব্যৌ ক্ষত্রধর্ম্মরতৌ সদা।
বিক্রমেণার্জ্জিতান্ ভোগান্ বৃণীতং জীবিতাদপি ॥৭৯॥
বিক্রমাধিগতা হ্যর্থাঃ ক্ষত্রধর্ম্মেণ জীবতঃ।
মনো মনুষ্যস্য সদা প্রীণন্তি পুরুষোত্তম ! ॥৮০॥
গত্বা ব্রূহি মহাবাহো ! সর্ব্বশস্ত্রভৃতাং বরম্।
অর্জ্জুনং পাণ্ডবং বীরং দ্রৌপদ্যাঃ পদবীং চর ॥৮১॥

ভারতকৌমুদী

অথ ইতি। ক্ষত্রিয়া স্ত্রী, সূতে পুত্রং প্রসবতি ॥৭৬॥

অস্মিন্নিতি। অতিক্রমিষ্যতি যুষ্মাকং স্থিতিরিতি শেষঃ। লোকৈঃ সম্ভাবিতা বীরত্বাৎ সম্মানিতাঃ, সন্তশ্চ যূয়ম্, সুনৃশংসমতিনিষ্ঠুরং কার্য্যং করিষ্যথ ॥৭৭॥

নৃশংসেনেতি। নৃশংসেন নিতান্তঘৃণাকরেণ কর্ম্মণা যুক্তান্, বো যুষ্মান্ ॥৭৮॥

মাদ্রীতি। জীবিতাদপি জীবনত্যাগোদ্যমং কৃত্বাপি ॥৭৯॥

বিক্রমেতি। বিক্রমেণ অধিগতাঃ প্রাপ্তাঃ। প্রীণন্তি প্রীণয়ন্তি ॥৮০॥

গত্বেতি। দ্রৌপদ্যাঃ পদবীং পন্থানং তদভিগতং যুদ্ধমেবেত্যর্থঃ ॥৮১॥

---

অতএব তুমি অর্জ্জুনকে এবং সর্ব্বদা উদ্‌যোগী ভীমসেনকে বলিও—ক্ষত্রিয়-রমণী যে জন্য পুত্র প্রসব করেন, এই তাহার সময় আসিয়াছে ॥৭৬॥

এই উপস্থিত সময়ে তোমাদের থাকাটা যদি নিষ্ফলে অতীত হয়, তাহা হইলে তোমরা লোকসম্মানিত সাধু হইয়া অতিনিষ্ঠুর কার্য্য করিবে ॥৭৭॥

বৎসগণ ! তোমরা ঘৃণিত কার্য্য (রাজ্যলাভের জন্য অনুনয়-বিনয়) করিলে, আমি তোমাদিগকে চিরকালের জন্য ত্যাগ করিব। কারণ, সময় উপস্থিত হইলে, জীবনও ত্যাগ করা উচিত ॥৭৮॥

সর্বদা ক্ষত্রিয়ধর্ম্মে নিরত নকুল ও সহদেবকে বলিবে যে, তোমরা জীবন-ত্যাগের উপক্রম করিয়াও বিক্রমার্জ্জিত ভোগ বরণ কর ॥৭৯॥

কারণ, পুরুষোত্তম ! বিক্রমলব্ধ বস্তু সকল ক্ষত্রিয়ধর্ম্মাবলম্বী লোকের মনকে সর্ব্বদাই আনন্দিত করে ॥৮০॥

বিদিতৌ হি তবাত্যন্তং সংক্রুদ্ধৌ তৌ যথান্তকৌ।
ভীমার্জ্জুনৌ নয়েতাং হি দেবানপি পরাং গতিম্ ॥৮২॥
তয়োশ্চৈতদবজ্ঞানং যৎ সা কৃষ্ণা সভাং গতা।
দুঃশাসনশ্চ কর্ণশ্চ পরুষাণ্যভ্যভাষতাম্ ॥৮৩॥
দুর্য্যোধনো ভীমসেনমভ্যগচ্ছন্মনস্বিনম্।
পশ্যতাং কুরুমুখ্যানাং তস্য দ্রক্ষ্যতি যৎ ফলম্।
ন হি বৈরং সমাসাদ্য প্রশাম্যতি বৃকোদরঃ ॥৮৪॥
সুচিরাদপি ভীমস্য নহি বৈরং প্রশাম্যতি।
যাবদন্তং ন নয়তি শাত্রবান্ শত্রুকর্ষণঃ ॥৮৫॥
ন দুঃখং রাজ্যহরণং ন চ দ্যূতে পরাজয়ঃ।
প্রব্রাজনস্তু পুত্রাণাং ন মে তদ্দুঃখকারণম্ ॥৮৬॥

ভারতকৌমুদী

বিদিতাবিতি। বিদিতৌ মহাবীরত্বেনাবগতৌ। পরাং গতিং মৃত্যুম্ ॥৮২॥
তয়োরিতি। তয়োর্ভীমার্জুনয়োঃ। কৃষ্ণা দ্রৌপদী ॥৮৩॥
দুর্য্যোধন ইতি। তস্য যৎ ফলং তৎ দ্রক্ষ্যতীত্যর্থঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৮৪॥
সুচিরাদিতি। অন্তং নাশম্। শাত্রবান্ শত্রূন্, শত্রুকর্ষণো ভীমঃ ॥৮৫॥
নেতি। প্রব্রাজনং বনে নির্ব্বাসনম্ ॥৮৬॥

---

মহাবাহু কৃষ্ণ! তুমি যাইয়া সর্বশস্ত্রধারিশ্রেষ্ঠ বীর অর্জ্জুনকে বল যে, তুমি দ্রৌপদীর প্রদর্শিত পথে চলিতে থাক ॥৮১॥

কৃষ্ণ! তোমার সম্পূর্ণ জানা আছে যে, যমের ন্যায় সেই ভীম ও অর্জ্জুন ক্রুদ্ধ হইয়া দেবগণকেও মৃত্যুমুখে প্রেরণ করিতে পারেন ॥৮২॥

ইহা তাহাদের অবজ্ঞাই বটে যে, দ্রৌপদী সভায় গিয়াছিলেন এবং কর্ণ ও দুঃশাসন তাঁহাকে নিষ্ঠুর বাক্য বলিয়াছিল ॥৮৩॥

দুর্য্যোধন কৌরবগণের সমক্ষে মনস্বী ভীমসেনের প্রতি গমন করিয়াছিল, তাহার যে ফল, তাহা দুর্য্যোধন দেখিবে। কারণ, ভীমসেন শত্রুতার গন্ধ পাইলে আর শান্ত হন না ॥৮৪॥

* শত্রুদমনকারী ভীমসেন যেপর্য্যন্ত শত্রুগণকে বিনষ্ট না করেন, দীর্ঘকাল হইলেও সেপর্য্যন্ত তাঁহার শত্রুতার নিবৃত্তি হয় না ॥৮৫॥

পুত্রগণের রাজ্যহরণ, দ্যূতক্রীড়ায় পরাজয়, কিংবা সে নির্ব্বাসনও আমার তত দুঃখের কারণ নহে ॥৮৬॥

---

(৮২)…ক্রুদ্ধৌ তৌ তু যথান্তকৌ…বা ব রা নি।

যত্তু সা বৃহতী শ্যামা একবস্ত্রা সভাং গতা।
অশৃণোৎ পরুষা বাচঃ কিং নু দুঃখতরং ততঃ ॥৮৭॥
স্ত্রীধর্ম্মিণী বরারোহা ক্ষত্রধর্ম্মরতা সদা।
নাভ্যগচ্ছত্তদা নাথং কৃষ্ণা নাথবতী সতী ॥৮৮॥
যস্যা মম সপুত্রায়াস্ত্বং নাথো মধুসূদন।
রামশ্চ বলিনাং শ্রেষ্ঠঃ প্রদ্যুম্নশ্চ মহারথঃ ॥৮৯॥
সেঽহমেবংবিধং দুঃখং সহেয়ং পুরুষোত্তম !।
ভীমে জীবতি দুর্দ্ধর্ষে বিজয়ে চাপলায়িনি ॥৯০॥ (যুগ্মকম্)

বৈশম্পায়ন উবাচ।

তত আশ্বাসয়ামাস পুত্রাধিভিরভিপ্লুতাম্।
পিতৃষ্বসারং শোচন্তীং শৌরিঃ পার্থসখঃ পৃথাম্ ॥৯১॥

বাসুদেব উবাচ।

কা নু সীমন্তিনী ত্বাদৃগ্ লোকেষ্বস্তি পিতৃষ্বসঃ !।
শূরস্য রাজ্ঞো দুহিতা আজমীঢ়কুলং গতা ॥৯২॥

---

ভারতকৌমুদী

যদিতি। বৃহতী মহতী মহনীয়চরিত্রেত্যর্থঃ, শ্যামা উত্তমাঙ্গনা ॥৮৭॥
স্ত্রীতি। স্ত্রীধর্ম্মিণী রজস্বলা, বরারোহা উত্তমনিতম্বা। নাথবতী সহায়বতী ॥৮৮॥
যস্যা ইতি। নাথঃ সহায়ঃ। রামো বলদেবঃ। বিজয়ে অর্জ্জুনে ॥৮৯—৯০॥
তত ইতি। পুত্রাধিভিঃ পুত্রবিষয়ে মানসব্যথাভিঃ। শৌরিঃ কৃষ্ণঃ ॥৯১॥
কেতি। সীমন্তিনী নারী। হে পিতৃষ্বসঃ ! পিতৃভগিনি ! ॥৯২॥

---

কিন্তু মহনীয়চরিত্রা ও উত্তমাঙ্গনা দ্রৌপদী একখানিমাত্র বস্ত্র পরিধান করিয়া সভায় যাইয়া যে নিষ্ঠুর বাক্য সকল শুনিয়াছিলেন, তাহা হইতে আমার আর অধিক দুঃখ কি হইতে পারে ? ॥৮৭॥

বরারোহা, রজস্বলা ও সর্ব্বদা ক্ষত্রিয়ধর্ম্মনিরতা দ্রৌপদী সহায়শালিনী হইয়াও তখন সহায় পাইলেন না। ॥৮৮॥

পুরুষোত্তম মধুসূদন ! পুত্রগণের সহিত যে আমার তুমি, বলিশ্রেষ্ঠ বলরাম এবং মহারথ প্রদ্যুম্ন তোমরা সহায় রহিয়াছ, সেই আমি—দুর্দ্ধর্ষ ভীম ও অপলায়ী অর্জ্জুন জীবিত থাকিতে এইরূপ দুঃখ সহ্য করিতেছি !' ॥৮৯—৯০॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর অর্জ্জুনের সখা কৃষ্ণ পুত্রদুঃখে দুঃখিতা ও শোকার্ত্তা পিতৃষ্বসা ( পিসী ) কুন্তীদেবীকে আশ্বস্ত করিতে লাগিলেন ॥৯১॥

মহাকুলীনা ভবতী হ্রদাদ্ হ্রদমিবাগতা।
ঈশ্বরী সর্ব্বকল্যাণী ভর্ত্রা পরমপূজিতা ॥৯৩॥
বীরসূর্বীরপত্নী ত্বং সর্ব্বৈঃ সমুদিতা গুণৈঃ।
সুখদুঃখে মহাপ্রাজ্ঞা ত্বাদৃশী সোঢ়ুমর্হতি ॥৯৪॥
নিদ্রাতন্দ্রে ক্রোধহর্ষৌ ক্ষুৎপিপাসে হিমাতপৌ।
এতানি পার্থা নির্জিত্য নিত্যং বীরসুখে রতাঃ ॥৯৫॥
ত্যক্তগ্রাম্যসুখাঃ পার্থা নিত্যং বীরসুখপ্রিয়াঃ।
ন তু স্বল্পেন তুষ্যেয়ুর্মহোৎসাহা মহাবলাঃ ॥৯৬॥
অন্তং ধীরা নিষেবন্তে মধ্যং গ্রাম্যসুখপ্রিযাঃ।
উত্তমাংশ্চ পরিক্লেশান্ ভোগাংশ্চাতীব মানুষান্ ॥৯৭॥

## ভারতকৌমুদী

মহেতি। হ্রদাদহ্রদমাগতা হংসীব। ঈশ্বরী রাজ্ঞী ॥৯৩॥
বীরেতি। বীরসূর্বীরজননী। সমুদিতা সম্পন্না ॥৯৪॥
নিদ্রেতি। পার্থাঃ পাণ্ডবাঃ। বীরসুখে অস্ত্রপ্রয়োগাদৌ ॥৯৫॥
ত্যক্তেতি। ত্যক্তানি গ্রাম্যসুখানি আহারবিহারাদীনি যৈস্তে ॥৯৬॥

## ভারতভাবদীপঃ

দর্শয়তি। সতোঽপীশ্বরস্যাকিঞ্চিৎকরত্বমাহ—ত্বং চেতি ॥৬০—৭৬॥ অতিক্রমিষ্যতি অয়্যক্ষেনেত্যর্থঃ ॥৭৭॥ সুনৃশংসম্ অত্যন্তবীভৎসম্ ॥৭৮—৯৬॥ অন্তং রাজ্যং বা বনং বা,

কৃষ্ণ বলিলেন—'পিসীমা! আপনার মত নারী জগতে কে আছেন? কেন না, আপনি রাজা শূরের তনয়া এবং আজমীঢ়বংশে আসিয়াছেন ॥৯২॥

সুতরাং হংসী যেমন একটা হ্রদ হইতে অপর হ্রদে আগমন করে, আপনিও তেমনই এক মহাকুলে জন্মিয়া অপর মহাকুলে আসিয়াছেন এবং রাজ্ঞী, সর্বপ্রকার-মঙ্গলভাগিনী ও স্বামীর পরম আদরের পাত্রী হইয়াছেন ॥৯৩॥

তা'র পর আপনি বীরের পত্নী হইয়াছেন, বীরপুত্র প্রসব করিয়াছেন এবং সর্ব্বগুণসম্পন্ন হইয়াছেন। অতএব আপনার ন্যায় মহাপ্রাজ্ঞা নারী সুখ ও দু[illegible] সহ্য করিতে পারেন ॥৯৪॥

[illegible] পাণ্ডবেরাও নিদ্রা ও তন্দ্রা, ক্রোধ ও হর্ষ, ক্ষুধা ও পিপাসা এবং হি[illegible] আতপ জয় করিয়া সর্বদা বীরের সুখে নিরত আছেন ॥৯৫॥

আর বীরসুখপ্রিয় পাণ্ডবেরা সর্ব্বদাই গ্রাম্যসুখ ত্যাগ করিয়াছেন এবং মহোৎসাহী ও মহাবল পাণ্ডবেরা অল্পেতেও সন্তুষ্ট হইবেন না ॥৯৬॥

(৯৪) ..সুখদুঃখে মহাপ্রাজ্ঞে!...বা ব রা নি।

অন্তেষু রেমিরে ধীরা ন তে মধ্যেষু রেমিরে।
অন্তপ্রাপ্তিং সুখং প্রাহুর্দুঃখমন্তরমন্তয়োঃ ॥৯৮॥
অভিবাদয়ন্তি ভবতীং পাণ্ডবাঃ সহ কৃষ্ণয়া।
আত্মানং তে কুশলিনং নিবেদ্যাহুরনাময়ম্ ॥৯৯॥
অরোগান্ সর্ব্বসিদ্ধার্থান্ ক্ষিপ্রং দ্রক্ষ্যসি পাণ্ডবান্।
ঈশ্বরান্ সর্ব্বলোকস্য হতামিত্রান্ শ্রিয়াবৃতান্ ॥১০০॥

ভারতকৌমুদী

অন্তমিতি। অন্তং সুখদুঃখয়োঃ পরাং কাষ্ঠাম্। মধ্যং মাধ্যমিকং সুখং দুঃখঞ্চ। অন্তং ধীরা নিষেবন্ত ইত্যস্য বিবরণমাহ উত্তমানিতি ॥৯৭॥

অন্তেম্বিতি। ধীরা জ্ঞানিনো জনাঃ, অন্তেষু ক্লেশভোগয়োশ্চরমাবস্থাসু, রেমিরে নিরতা অভবন্; কিন্তু তে বীরাঃ, মধ্যেষু স্বল্পক্লেশস্বল্পভোগাত্মকমধ্যমাবস্থাসু, ন রেমিরে ন নিরতা বভূবুঃ। যেন হি মুনয়ঃ অন্তপ্রাপ্তিং ক্লেশভোগয়োশ্চরমাবস্থাপ্রাপ্তিম্, সুখং প্রাহুঃ; অন্তয়োশ্চরমাবস্থাগতয়োস্তয়োঃ ক্লেশভোগয়োঃ, অন্তরং মধ্যমাবস্থাঞ্চ দুঃখম্, প্রাহুঃ, লোকানাং স্বভাববৈচিত্র্যাদিতি ভাবঃ ॥৯৮॥

অভীতি। নিবেদ্য বিজ্ঞাপ্য, অনাময়ং সুস্থদেহতাম্ ॥৯৯॥

অরোগানিতি। সর্বলোকস্য ঈশ্বরান্ পতীন্। শ্রিয়া রাজলক্ষ্ম্যা ॥১০০॥

ভারতভাবদীপঃ

মধ্যম্ অল্পৈশ্বর্য্যম্, অন্তপদং ব্যাচষ্টে—উত্তমানিতি। উত্তমান্ তীব্রবৈরাগ্যজান্ পরিক্লেশান্ শীতবাতাদীন্ ॥৯৭॥ অন্তেষু অন্তয়োঃ পরব্রহ্মানন্দে সুষুপ্তৌ বা উভয়ত্রৈব দ্বৈতাদর্শনাৎ সুখমস্তি এতয়োরন্তরং জাগ্রৎস্বপ্নৌ দুঃখং দুঃখরূপং স্বয়মাত্মা নির্দুঃখ এব জাগ্রৎস্বপ্নয়োস্তু্যপাধিসম্বন্ধাত্তত্র ভাসমানং দুঃখম্ আগমাপায়িত্বাত্তব পুত্রাঃ সহন্তে ত্বঞ্চ সহস্বেতি

বুদ্ধিমান্ লোকেরা সুখ ও দুঃখের পরাকাষ্ঠারই সেবা করেন বলিয়া গুরুতর ক্লেশ ও অলৌকিক সুখ ভোগ করেন এবং গ্রাম্যসুখপ্রিয় লোকেরা মাধ্যমিক সুখ ও দুঃখ ভোগ করিয়া থাকে ॥৯৭॥

প্রাচীন জ্ঞানীরা কষ্ট ও ভোগের চরম অবস্থাতেই নিরত হইতেন, কিন্তু তাঁহারা মাধ্যমিক অবস্থাতে নিরত হইতেন না। কারণ, মুনিরা বলেন যে, কষ্ট ও ভোগের চরম অবস্থাপ্রাপ্তিই সুখ এবং তাহার মধ্যম অবস্থাই দুঃখ ॥৯৮॥

সে যাহা হউক, দ্রৌপদীর সহিত পাণ্ডবেরা আপনাকে অভিবাদন করিয়াছেন এবং আপনাদিগকে কুশলী জানাইয়া সুস্থতার বিষয়ও বলিয়াছেন ॥৯৯॥

আপনি সত্বরই পাণ্ডবগণকে নীরোগ, সর্ববিষয়ে কৃতকার্য্য, হতশত্রু, রাজলক্ষ্মীবৃত এবং সমগ্র জগতের অধীশ্বর দেখিতে পাইবেন' ॥১০০॥

(৯৮)...অন্তপ্রাপ্তিং সুখামাহুর্দুঃখমন্তরমেতয়োঃ—বা ব রা।

বৈশম্পায়ন উবাচ। *

এবমাশ্বাসিতা কুন্তী প্রত্যুবাচ জনার্দ্দনম্।
পুত্রাধিভিরভিধ্বস্তা নিগৃহ্যাবুদ্ধিজং তমঃ ॥১০১॥

কুন্ত্যুবাচ।

যদ্‌যত্তেষাং মহাবাহো! পথ্যং স্যান্মধুসূদন!।
যথা যথা ত্বং মন্যেথাঃ কুর্য্যাঃ কৃষ্ণ! তথা তথা ॥১০২॥
অবিলোপেন ধর্ম্মস্য অনিকৃত্যা পরন্তপ!।
প্রভাবজ্ঞাস্মি তে কৃষ্ণ! সত্যস্যাভিজনস্য চ ॥১০৩॥ (যুগ্মকম্)
ব্যবস্থায়াঞ্চ মিত্রেষু বুদ্ধিবিক্রময়োস্তথা।
ত্বমেব নঃ কুলে ধর্ম্মস্ত্বং সত্যং ত্বং তপো মহৎ ॥১০৪॥
ত্বং ত্রাতা ত্বং মহদ্‌ব্রহ্ম ত্বয়ি সর্ব্বং প্রতিষ্ঠিতম্।
যথৈবাত্থ তথৈবৈতত্ত্বয়ি সত্যং ভবিষ্যতি ॥১০৫॥

ভারতকৌমুদী

এবমিতি। পুত্রাধিভিঃ পুত্রবিষয়ে মনোব্যথাভিঃ, অভিধ্বস্তা সমাকুলা ॥১০১॥

যদিতি। তেষাং পাণ্ডবানাম্, পথ্যং হিতম্। মন্যেথা শুভমিতি শেষঃ। ধর্ম্মস্য অবিলোপেন, অনিকৃত্যা অচ্ছলেন চ তথা তথা কুর্য্যা ইতি সম্বন্ধঃ। অভিজনস্য কুলস্য চ ॥১০২—১০৩॥

ব্যবেতি। ব্যবস্থায়াং কার্য্যনিয়মনে, মিত্রেষু মিত্রকার্য্যেষু, বুদ্ধিবিক্রময়োশ্চ তথা প্রভাবজ্ঞাস্মীত্যর্থঃ। ভক্ত্যুদয়াৎ স্তৌতি ত্বমিতি। ত্বমেব ত্বদুপাসনৈব ॥১০৪॥

ত্বমিতি। মহৎ ব্যাপি। আত্থ "অরোগান্ সর্বসিদ্ধার্থান্" ইত্যাদিকং ব্রবীষি ॥১০৫॥

---

বৈশম্পায়ন বলিলেন—কৃষ্ণ এইভাবে আশ্বস্ত করিলে, কুন্তীদেবী পুত্রবিষয়ে মনের কষ্টে সমাকুল হইলেও অজ্ঞানজাত মোহ দমন করিয়া পুনরায় কৃষ্ণকে বলিতে লাগিলেন ॥১০১॥

কুন্তী বলিলেন—'মহাবাহু মধুসূদন। পাণ্ডবগণের যাহা যাহা হিতকর হইবে এবং যাহাতে যাহাতে তুমি মঙ্গল মনে করিবে, ধর্ম্মের হানি বা ছল না করিয়া তাহা তাহাই করিবে। পরন্তপ কৃষ্ণ। তোমার সত্যপরায়ণতা ও বংশমর্য্যাদার প্রভাব আমি জানি ॥১০২—১০৩॥

এবং কার্য্যের ব্যবস্থা, মিত্রের কার্য্য, বুদ্ধি ও বিক্রমের বিষয়ে তোমার প্রভাব আমি জানি। তোমার উপাসনাই আমাদের বংশের ধর্ম্ম, তুমিই সত্য এবং তুমিই মহাতপস্যা ॥১০৪॥

---

* অয়ং পাঠঃ বা ব রা নি নাস্তি।

কুরূণাং পাণ্ডবানাঞ্চ লোকানাঞ্চাপরাজিত !।
সর্বস্যৈতস্য বার্ষ্ণেয় ! গতিস্ত্বমসি মাধব ! ॥১০৬॥
বৈশম্পায়ন উবাচ।
তামামন্ত্র্য চ গোবিন্দঃ কৃত্বা চাভিপ্রদক্ষিণম্।
প্রাতিষ্ঠত মহাবাহুর্দুর্য্যোধনগৃহান্ প্রতি ॥১০৭॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে কৃষ্ণকুন্তীসংবাদে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——::——

ভারতকৌমুদী

কুরূণামিতি। লোকানামপরেষাম্। এতস্য জগতঃ ॥১০৬॥
তামিতি। তাং কুন্তীম্, আমন্ত্র্য অনুজ্ঞাপ্য ॥১০৭॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্বণি ভগবদ্‌যানে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

ভারতভাবদীপঃ

ভাবঃ ॥৯৭—৯৯॥ অবুদ্ধিম্ অজ্ঞানজং তুর্য্যাং বিপর্য্যয়জ্ঞানম্ অনাত্মনি দেহাদাবাত্মাভিমানরূপম্ ॥১০০—১০১॥ অনিকৃত্যা অচ্ছলেন ॥১০২॥ ত্বমেবেতি ভগবতঃ সার্বাত্ম্যং সর্বাধিষ্ঠানত্বং প্রোক্তম্ ॥১০৩—১০৭॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্র্যশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৩॥

——:০:——

---

তুমি রক্ষক, তুমি মহাব্রহ্ম এবং তোমাতেই সমস্ত রহিয়াছে। অতএব তুমি যাহা বলিলে, সে সমস্তই তোমাতে সত্য হইবে ॥১০৫॥

অপরাজিত বৃষ্ণিনন্দন মাধব। তুমিই কৌরবগণ, পাণ্ডবগণ, অন্যান্য লোক, এমন কি সমগ্র জগতেরই একমাত্র গতি' ॥১০৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর মহাবাহু কৃষ্ণ কুন্তীর অনুমতি লইয়া এবং তাঁহাকে প্রদক্ষিণ করিয়া দুর্য্যোধনের বাড়ীর দিকে প্রস্থান করিলেন ॥১০৭॥

——০◎০——

(১০৬) অয়ং শ্লোকঃ ব। ব রা নাস্তি। 'প্রভাবো বুদ্ধিবীর্য্যঞ্চ তাদৃশং তব কেশব !' ইতি পাদদ্বয়মধিকং নি। * '...নবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# চতুরশীতিতমোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

পৃথামামন্ত্র্য গোবিন্দঃ কৃত্বা চাভিপ্রদক্ষিণম্।
দুর্য্যোধনং গৃহং শৌরিরভ্যগচ্ছদরিন্দমঃ ॥১॥
লক্ষ্ম্যা পরময়া যুক্তং পুরন্দরগৃহোপমম্।
বিচিত্রৈরাসনৈর্যুক্তং প্রবিবেশ জনার্দ্দনঃ।
তস্য কক্ষ্যা ব্যতিক্রম্য তিস্রো দ্বাঃস্থৈরবারিতঃ ॥২॥
ততোঽভ্রঘনসঙ্কাশং গিরিকূটমিবোচ্ছ্রিতম্।
শ্রিয়া জ্বলন্তং প্রাসাদমারুরোহ মহাযশাঃ ॥৩॥
তত্র রাজসহস্রৈশ্চ কুরুভিশ্চাভিসংবৃতম্।
ধার্ত্তরাষ্ট্রং মহাবাহুং দদর্শাসীনমাসনে ॥৪॥

ভারতকৌমুদী

পৃথামিতি। শূরস্যাপত্যং পৌত্র ইতি শৌরিঃ। আর্ষত্বাৎ পুনরুক্তিঃ সহ্যা ॥১॥
লক্ষ্ম্যেতি। লক্ষ্ম্যা কান্ত্যা। কক্ষ্যাঃ প্রকোষ্ঠান্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২॥
তত ইতি। অভ্রঘনসঙ্কাশম্ আকাশমেঘতুল্যম্, গিরিকূটং পর্ব্বতশৃঙ্গম্ ॥৩॥
তত্রেতি। অভিসংবৃতং পরিবেষ্টিতম্। ধার্ত্তরাষ্ট্রং দুর্য্যোধনম্। ॥৪॥

ভারতভাবদীপঃ

পৃথামিতি। তামামন্ত্র্যেতি পূর্ব্বশ্লোকেন প্রস্থানমাত্রমুক্তং পৃথামামন্ত্র্যেত্যত্র তু তদর্থানুবাদপূর্ব্বকং দুর্য্যোধনগৃহপ্রাপ্তিরুচ্যত ইত্যপৌনরুক্ত্যম্ ॥১—২॥ অভ্রঘনঃ সজলো মেঘঃ স হি সবিদ্যুৎ তৎসাদৃশ্যেন মহেন্দ্রনীলমণিময়ত্বং স্বর্ণময়ত্বঞ্চ সূচিতম্। অন্যে তু অভ্রঘনঃ

বৈশম্পায়ন বলিলেন—শূরনন্দন অরিন্দম কৃষ্ণ কুন্তীর অনুমতি লইয়া এবং তাঁহাকে প্রদক্ষিণ করিয়া দুর্য্যোধনের গৃহে গমন করিলেন ॥১॥

ক্রমে কৃষ্ণ যাইয়া তিনটী প্রকোষ্ঠ (মহল) অতিক্রম করিয়া দ্বারপালগণের সম্মতিক্রমে দুর্য্যোধনের ভবনে প্রবেশ করিলেন; সে ভবনটী ইন্দ্রভবনের ন্যায় পরমসুন্দর এবং বিচিত্র আসনসমূহযুক্ত ছিল ॥২॥

তাহার পর মহাযশা কৃষ্ণ—আকাশের মেঘের ন্যায় ধূম্রবর্ণ, পর্ব্বতশৃঙ্গের ন্যায় উচ্চ এবং কান্তিদ্বারা সমুজ্জ্বল প্রাসাদে আরোহণ করিলেন ॥৩॥

তিনি সেখানে আরোহণ করিয়া দেখিলেন—মহাবাহু দুর্য্যোধন অসংখ্য

দুঃশাসনঞ্চ কর্ণঞ্চ শকুনিঞ্চাপি সৌবলম্।
দুর্য্যোধনসমীপে তানাসনস্থান্ দদর্শ সঃ ॥৫॥
অভ্যাগচ্ছতি দাশার্হে ধার্ত্তরাষ্ট্রো মহাযশাঃ।
উদতিষ্ঠৎ সহামাত্যঃ পূজয়ন্ মধুসূদনম্ ॥৬॥
সমেত্য ধার্ত্তরাষ্ট্রেণ সহামাত্যেন কেশবঃ।
রাজভিস্তত্র বার্ষ্ণেয়ঃ সমাগচ্ছদ্‌যথাবয়ঃ ॥৭॥
তত্র জাম্বূনদময়ং পর্য্যঙ্কং সুপরিষ্কৃতম্।
বিবিধাস্তরণাস্তীর্ণমভ্যুপাবিশদচ্যুতঃ ॥৮॥
তস্মিন্ গাং মধুপর্কঞ্চাপ্যুদকঞ্চ জনার্দ্দনে।
নিবেদয়ামাস তদা গৃহান্ রাজ্যঞ্চ কৌরবঃ ॥৯॥
আসনং সর্ব্বতোভদ্রং সর্বরত্নবিভূষিতম্।
কৃষ্ণার্থমেব সংসিদ্ধং ধার্ত্তরাষ্ট্রস্য শাসনাৎ ॥১০॥

ভারতকৌমুদী

দুঃশাসনমিতি। সৌবলং সুবলপুত্রম্। স জনার্দ্দনঃ ॥৫॥

অভীতি। দাশার্হে কৃষ্ণে। ধার্ত্তরাষ্ট্রো দুর্য্যোধন এব ॥৬॥

সমিতি। সমেত্য মিলিত্বা আলিঙ্গ্যেত্যর্থঃ। সমাগচ্ছন্মিলিতোহভবৎ। যথাবয় ইত্যনেন জ্যেষ্ঠেভ্যঃ প্রণামঃ, সবয়োভ্য আলিঙ্গনং কনিষ্ঠেভ্যশ্চাশীঃ সূচিতানি ॥৭॥

তত্রেতি। জাম্বূনদময়ং স্বর্ণময়ম্ ॥৮॥

তস্মিন্নিতি। নিবেদয়ামাস দদৌ, গৃহান্ রাজ্যঞ্চ দাতুমঙ্গীচকার ॥৯॥

---

রাজগণে ও কৌরবগণে পরিবেষ্টিত হইয়া আসনে উপবেশন করিয়া রহিয়াছেন ॥৪॥

তিনি আরও দেখিলেন—দুঃশাসন, কর্ণ ও সুবলপুত্র শকুনি দুর্য্যোধনের নিকটে ভিন্ন ভিন্ন আসনে বসিয়া আছেন ॥৫॥

কৃষ্ণ আসিতে লাগিলে, তাঁহার সম্মান করিবার জন্য মহাযশা দুর্য্যোধন মন্ত্রিগণের সহিত গাত্রোত্থান করিলেন ॥৬॥

বৃষ্ণিনন্দন কৃষ্ণ মন্ত্রিবর্গের সহিত দুর্য্যোধনের সঙ্গে মিলিত হইয়া বয়স অনুসারে তত্রত্য রাজাদের সঙ্গেও মিলিত হইলেন ॥৭॥

তদনন্তর স্বর্ণময়, সুপরিষ্কৃত এবং নানাবিধ আস্তরণযুক্ত একখানি পর্য্যঙ্কের উপরে যাইয়া কৃষ্ণ উপবেশন করিলেন ॥৮॥

তাহার পর দুর্য্যোধন কৃষ্ণকে গো, মধুপর্ক এবং জল দান করিলেন, আর গৃহ ও রাজ্য দান করিবার প্রস্তাব করিলেন ॥৯॥

---

(১০) শ্লোকঃ পি বা ব রা নাস্তি।

তত্র গোবিন্দমাসীনং প্রসন্নাদিত্যবর্চ্চসম্ ।
উপাসাঞ্চক্রিরে সর্ব্বে কুরবো রাজভিঃ সহ ॥১১॥
ততো দুর্য্যোধনো রাজা বাষ্ণেয়ং জয়তাং বরম্ ।
ন্যমন্ত্রয়দ্ভোজনেন নাভ্যনন্দচ্চ কেশবঃ ॥১২॥
ততো দুর্য্যোধনঃ কৃষ্ণমব্রবীৎ কুরুসংসদি ।
মৃদুপূর্ব্বং শঠোদর্কং কর্ণমাভাষ্য কৌরবঃ ॥১৩॥
কস্মাদন্নানি পানানি বাসাংসি শয়নানি চ ।
ত্বদর্থমুপনীতানি নাগ্রহীস্ত্বং জনার্দ্দন ! ॥১৪॥
উভয়োশ্চ দদৎ সাহ্যমুভয়োশ্চ হিতে রতঃ ।
সম্বন্ধী দয়িতশ্চাসি ধৃতরাষ্ট্রস্য মাধব ! ॥১৫॥

ভারতকৌমুদী

আসনমিতি। সর্ব্বতোভদ্রং নাম। সংসিদ্ধং প্রাগেব নিষ্পন্নম্ ॥১০॥
তত্রেতি। প্রসন্নাদিত্যবর্চ্চসং নির্ম্মলসূর্য্যকান্তিম্ ॥১১॥
তত ইতি। নাভ্যনন্দৎ ভোক্তুং ন স্বীকৃতবান্ ॥১২॥
তত ইতি। মৃদুশঠশব্দৌ ভাবপ্রধানৌ। শঠঃ শাঠ্যম্ উদর্ক উত্তরফলং যস্য তৎ ॥১৩॥
কস্মাদিতি। শয়নানি শয্যাঃ। উপনীতানি উপস্থাপিতানি ॥১৪॥
উভয়োরিতি। উভয়োঃ কৌরবপাণ্ডবপক্ষয়োঃ, দদৎ কুর্ব্বন্, সাহ্যং সাহায্যম্ ॥১৫॥

---

সর্ব্বরত্নবিভূষিত 'সর্বতোভদ্র'—নামক সেই আসনখানি দুর্য্যোধনের আদেশে পূর্ব্বেই কৃষ্ণের জন্য সেখানে স্থাপিত ছিল ॥১০॥

সূর্য্যের ন্যায় নির্ম্মলকান্তি কৃষ্ণ সেই আসনে উপবেশন করিলে, কৌরবেরা সকলে রাজাদের সহিত মিলিত হইয়া তাঁহার সেবা করিতে লাগিলেন ॥১১॥

তৎপরে রাজা দুর্য্যোধন ভোজন করিবার জন্য বিজয়িশ্রেষ্ঠ কৃষ্ণকে আহ্বান করিলেন; কিন্তু কৃষ্ণ তাহা স্বীকার করিলেন না ॥১২॥

তাহার পর দুর্য্যোধন কর্ণকে সম্বোধন করিয়া সেই কৌরবসভায় কৃষ্ণকে বলিলেন; তাঁহার প্রথমভাগ কোমলতাযুক্ত এবং শেষভাগ শঠতাপূর্ণ ছিল ॥১৩॥

'জনার্দ্দন! খাদ্য, পেয়, বস্ত্র ও শয্যা আপনার জন্যই আয়োজন করা হইয়াছিল; কিন্তু আপনি সেগুলি গ্রহণ করিলেন না কেন? ॥১৪॥

মাধব! আপনি উভয় পক্ষেরই সাহায্য করিতেছেন, উভয় পক্ষেরই হিতে নিরত আছেন এবং উভয় পক্ষেরই আত্মীয়; বিশেষতঃ আপনি—পিতা ধৃতরাষ্ট্রের প্রিয় পাত্র ॥১৫॥

বিদুরো মণিপীঠে তু শুক্লস্পর্দ্ধ্যাজিনোত্তরে।
সংস্পৃশন্নাসনং শৌরের্মহামতিরুপাবিশৎ ॥৬৩॥
চিরস্য দৃষ্ট্বা দাশার্হং রাজানঃ সর্ব্ব এব তে।
অমৃতস্যেব নাতৃপ্যৎ প্রেক্ষমাণা জনার্দ্দনম্ ॥৬৪॥
অতসীপুষ্পসঙ্কাশঃ পীতবাসা জনার্দ্দনঃ।
ব্যরাজত সভামধ্যে হেম্নীবোপহিতো মণিঃ ॥৬৫॥
ততস্তূষ্ণীং সর্ব্বমাসীদ্‌গোবিন্দগতমানসম্ ৷
ন তত্র কশ্চিৎ কিঞ্চিদ্বা ব্যাজহার পুমান্ কচিৎ ॥৬৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে শ্রীকৃষ্ণসভাপ্রবেশে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——::——

ভারতকৌমুদী

গান্ধারেতি। নিষসাদ উপবিবেশ, পুত্রৈঃ সহেতি সংপুত্রঃ ॥৬২॥

বিদুর ইতি। শুক্লং যদাস্তরণং তৎস্পর্দ্ধি তত্তুল্যম্ আজিনং মৃগচর্ম্মাবরণম্ উত্তরে উপরিভাগে যস্য তস্মিন্। শৌরেঃ কৃষ্ণস্য আসনং সংস্পৃশন্নুপাবিশৎ ॥৬৩॥

চিরস্যেতি। অমৃতস্যেব অমৃতেনেব, করণে ষষ্ঠী ॥৬৪॥

অতসীতি। অতসীপুষ্পসঙ্কাশো নীলাতসীপুষ্পবর্ণঃ। মণিরিন্দ্রনীলঃ ॥৬৫॥

ভারতভাবদীপঃ

তে রথাশ্চ ॥৩১॥ সংমৃষ্টং দূরীকৃতং সংসিক্তং জলেনাপ্লাবিতঞ্চ রজো যস্মাত্তম্ অবিভক্তিকং পদম্ ॥৩২॥ একপুষ্করাঃ কাহলাঃ ॥৩৩—৬৬॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৭॥

——:০:——

নরনাথ! গান্ধারদেশাধিপতি রাজা শকুনি গান্ধারসৈন্যগণে রক্ষিত হইয়া পুত্রগণের সহিত উপবেশন করিলেন ॥৬২॥

মহামতি বিদুর কৃষ্ণের আসন স্পর্শ করিয়া শুক্লবর্ণ আস্তরণের ন্যায় মৃগচর্ম্মযুক্ত মণিময় পীঠে সমাসীন হইলেন ॥৬৩॥

সেই রাজারা সকলেই বহুকালের পর কৃষ্ণকে দেখিয়া, মানুষ যেমন অমৃতপানে তৃপ্তিলাভ করে না, সেইরূপ তাঁহার দর্শনে তৃপ্তিলাভ করিলেন না ॥৬৪॥

(নীল) অতসীপুষ্পের ন্যায় নীলবর্ণ কৃষ্ণ পীতবর্ণ বস্ত্র পরিধান করিয়া স্বর্ণের উপরে সংস্থাপিত ইন্দ্রনীলমণির ন্যায় সভামধ্যে শোভা পাইতে লাগিলেন ॥৬৫॥

*...চতুর্নবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা দি।

# অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ।

———:০:———

বৈশম্পায়ন উবাচ।

তেষ্বাসীনেষু সর্ব্বেষু তূষ্ণীম্ভূতেষু রাজসু।
বাক্যমভ্যাদদে কৃষ্ণঃ সুদংষ্ট্রো দুন্দুভিস্বনঃ ॥১॥
জীমূত ইব ঘর্ম্মান্তে সর্ব্বাং সংশ্রাবয়ন্ সভাম্।
ধৃতরাষ্ট্রমভিপ্রেক্ষ্য সমভাষত মাধবঃ ॥২॥

শ্রীভগবানুবাচ।

কুরূণাং পাণ্ডবানাঞ্চ শমঃ স্যাদিতি ভারত!।
অপ্রণাশেন বীরাণামেতদ্‌যাচিতুমাগতঃ ॥৩॥

ভারতকৌমুদী

তত ইতি। তূষ্ণীং নীরবম্, সর্বং সভাভবনম্। ব্যাজহার উবাচ ॥৬৬॥

ইতি মহামহোপাধ্যায় শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশ ভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

তেম্বিতি। অভ্যাদদে বক্তুমারেভে, সুদংষ্ট্রঃ শোভনদন্তযুক্তঃ ॥১॥
জীমূত ইতি। জীমূতো মেঘঃ, ঘর্ম্মান্তে গ্রীষ্মাবসানে। এতেন গ্রাহ্যবাক্যত্বং সূচিতম্ ॥২॥
কুরূণামিতি। বীরাণামপ্রণাশেন শমঃ শান্তিঃ স্যাৎ ইত্যেতদ্‌যাচিতুম্ ॥৩॥

---

তাহার পর কৃষ্ণ-নিবিষ্ট-চিত্ত সমগ্র সভাটীই নীরব থাকিল; কিন্তু কোন লোক কোন বিষয়ে কোন কথাই তখন বলিল না ॥৬৬॥

——০০০——

বৈশম্পায়ন বলিলেন—সেই সকল রাজাই নীরব হইয়া উপবিষ্ট রহিলে, সুন্দরদন্তশালী ও দুন্দুভির ন্যায় মধুরধ্বনি কৃষ্ণ বলিতে আরম্ভ করিলেন ॥১॥

গ্রীষ্মাবসানে মেঘের শব্দ যেমন সকলে শ্রবণ করে, সেইরূপ সমগ্র সভাটীকে আপন বাক্য শ্রবণ করাইতে থাকিয়া ধৃতরাষ্ট্রের প্রতি দৃষ্টিপাত করিয়া কৃষ্ণ বলিতে লাগিলেন ॥২॥

কৃষ্ণ বলিলেন—'ভরতনন্দন! বীরগণের বিনাশ ব্যতীত যাহাতে কৌরব ও পাণ্ডবগণের শান্তি হয়, তাহাই প্রার্থনা করিবার জন্য আমি আসিয়াছি ॥৩॥

রাজন্! নান্যৎ প্রবক্তব্যং তব নৈঃশ্রেয়সং বচঃ।
বিদিতং হ্যেব তে সর্ব্বং বেদিতব্যমরিন্দম! ॥৪॥
ইদং হ্যস্য কুলং শ্রেষ্ঠং সর্ব্বরাজসু পার্থিব!।
শ্রুতবৃত্তোপসম্পন্নং সর্ব্বৈঃ সমুদিতং গুণৈঃ ॥৫॥
কৃপানুকম্পা কারুণ্যমানৃশংস্যঞ্চ ভারত!।
তথার্জ্জবং ক্ষমা সত্যং কুরুম্বেতদ্বিশিষ্যতে ॥৬॥
তস্মিন্নেবংবিধে রাজন্! কুলে মহতি তিষ্ঠতি।
ত্বন্নিমিত্তং বিশেষেণ নেহ যুক্তমসাম্প্রতম্ ॥৭॥
ত্বং হি বারয়িতা শ্রেষ্ঠঃ কুরূণাং কুরুসত্তম!।
মিথ্যা প্রচরতাং তাত! বাহ্যেষ্বাভ্যন্তরেষু চ ॥৮॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। অন্যৎ উক্তভিন্নম্, নৈঃশ্রেয়সং মঙ্গলকরম্ ॥৪॥

ইদমিতি। শ্রুতং শাস্ত্রজ্ঞানং বৃত্তং সদাচারশ্চ তাভ্যামুপসম্পন্নং যুক্তম্ ॥৫॥

কৃপেতি। কৃপা দুঃস্থেষু স্বাভাবিকী দয়া, অনুকম্পা শরণাগতেষু আগন্তুকা দয়া, কারুণ্যং শোকাদিবিকলেষু দয়া, আনৃশংস্যমনিষ্ঠুরতা, আর্জ্জবং সারল্যম্ ॥৬॥

তদিতি। অসাম্প্রতমযুক্তং পররাজ্যহরণাদিকম্, ন যুক্তং নোচিতম্ ॥৭॥

ত্বমিতি। বাহ্যেষু প্রজাবর্গেষু, আভ্যন্তরেষু অমাত্যাদিষু, মিথ্যা দুষ্টম্ ॥৮॥

ভারতভাবদীপঃ

তেষিতি ॥১—২॥ আগতোঽস্মীতি ॥৩—৫॥ কৃপা পরস্য সুখার্থে যত্নঃ। অনুকম্পা পরদুঃখদর্শনে ত্রাসঃ। কারুণ্যং পরদুঃখপ্রহাণার্থো যত্নঃ। আনৃশংস্যং পরদুঃখাপ্রদানম্ ॥৬॥ অসাম্প্রতং কৃপাদিভ্যো বিপরীতং পরস্য দুঃখার্থো যত্নঃ। পরদুঃখদর্শনে আহ্লাদঃ।

---

অরিন্দম রাজা! তদ্ভিন্ন আপনার মঙ্গলজনক অন্য কোন বাক্যই আমার বক্তব্য নাই। কারণ, সমস্ত জ্ঞাতব্য বিষয়ই আপনার জানা আছে ॥৪॥

রাজা! শাস্ত্রজ্ঞান ও সদাচারযুক্ত এবং সর্ব্বগুণসম্পন্ন এই বংশই এখন সকল রাজবংশমধ্যে শ্রেষ্ঠ ॥৫॥

ভরতনন্দন! দুঃস্থের প্রতি কৃপা, শরণাগতের প্রতি দয়া, শোকার্ত্তপ্রভৃতির প্রতি করুণা, অনিষ্ঠুরতা, সরলতা, ক্ষমা ও সত্য এই গুণগুলিই কুরুবংশে বিশেষভাবে রহিয়াছে ॥৬॥

রাজা! এইরূপ সেই প্রশস্ত কুল বিদ্যমান থাকিতে, বিশেষতঃ আপনার জন্য কোন অসঙ্গত কার্য্য হওয়া কোনরূপেই উচিত নহে ॥৭॥

---

(৮) ত্বং হি ধারয়িতা শ্রেষ্ঠঃ···বা ব রা নি।

তে পুত্রাস্তব কৌরব্য ! দুর্য্যোধনপুরোগমাঃ ।
ধর্ম্মার্থৌ পৃষ্ঠতঃ কৃত্বা প্রচরন্তি নৃশংসবৎ ॥৯॥
অশিষ্টা গতমর্য্যাদা লোভেন হৃতচেতসঃ ।
স্বেষু বন্ধুষু মুখ্যেষু তদ্বেত্থ পুরুষর্ষভ ! ॥১০॥ (যুগ্মকম্)
সেয়মাপন্মহাঘোরা কুরুষ্বেব সমুত্থিতা ।
উপেক্ষ্যমাণা কৌরব্য ! পৃথিবীং ঘাতয়িষ্যতি ॥১১॥
শক্যা চেয়ং শময়িতুং ত্বঞ্চেদিচ্ছসি ভারত ! ।
ন দুষ্করো হ্যত্র শমো মতো মে ভরতর্ষভ ! ॥১২॥
ত্বয্যধীনঃ শমো রাজন্ ! ময়ি চৈব বিশাংপতে ! ।
পুত্রান্ স্থাপয় কৌরব্য ! স্থাপয়িষ্যাম্যহং পরান্ ॥১৩॥

---

ভারতকৌমুদী

ত ইতি। পৃষ্ঠতঃ কৃত্বা অবজ্ঞায়, প্রচরন্তি ব্যবহরন্তি। বন্ধুষু পাণ্ডবেষু ॥৯—১০॥
সেতি। উপেক্ষ্যমাণা ত্বয়া। ঘাতয়িষ্যতি, যুদ্ধেন সর্বনাশাৎ ॥১১॥
শক্যেতি। ইয়মাপৎ। শমঃ সন্ধিনিবন্ধনা শান্তিঃ ॥১২॥
ত্বয়ীতি। স্থাপয় সৎপথে। পরান্ পাণ্ডবান্, স্থাপয়িষ্যামি সৎপথে ॥১৩॥

ভারতভাবদীপঃ

পরস্ব সুখনাশার্থো যত্নঃ। পরস্য দুঃখসম্পাদনং কৌটিল্যাদিকঞ্চ তচ্চাযুক্তম্ ॥৭॥ বাহ্যেষু দ্যূতাদিষু আভ্যন্তরেষু জতুগৃহাদিষু ॥৮—১০॥ কুরুষ্বেব ভবৎস্বেব ন তু পাণ্ডবেষু ॥১১॥ ন দিৎসসি কুলং ন চ্ছেত্তুমিচ্ছসি ত্বং চেদিচ্ছসীতি পাঠে কুরূন্ স্থাপয়িতুমিচ্ছসি তর্হি শমো ন দুষ্করঃ ॥১২—১৩॥

---

মাননীয় কৌরবশ্রেষ্ঠ! কৌরবেরা ভিতরে বা বাহিরে অন্যায্য আচরণ করিতে থাকিলে, আপনিই তাঁহাদিগকে বারণ করিবেন ॥৮॥

পুরুষশ্রেষ্ঠ কুরুনন্দন! অশিষ্ট, মর্য্যাদাশূন্য ও লোভী দুর্য্যোধনপ্রভৃতি আপনার পুত্রেরা ধর্ম্ম ও অর্থকে অগ্রাহ্য করিয়া স্বকীয় প্রধান বন্ধুবর্গের উপরেই নৃশংসের ন্যায় ব্যবহার করিয়া আসিতেছে; তাহা আপনি জানেন ॥৯—১০॥

অতএব কুরুনন্দন! মহাভয়ঙ্কর এই সেই বিপদ্ কৌরবগণের মধ্যেই উৎপন্ন হইয়াছে; তাহাতে আপনি যদি উপেক্ষা করেন, তবে ঐ বিপদ্ সমগ্র পৃথিবীটাকেই ধ্বংস করিবে ॥১১॥

ভরতনন্দন! আপনি যদি ইচ্ছা করেন, তবে অবশ্যই আপনি এ বিপদের নিবৃত্তি করিতে পারেন। কারণ, এবিষয়ে শান্তিস্থাপন করা দুষ্কর বলিয়া আমার মনে হয় না ॥১২॥

রাজা কুরুনন্দন নরনাথ! শান্তিস্থাপন করাটা আপনার অধীন ও আমার

আজ্ঞা তব হি রাজেন্দ্র ! কার্য্যা পুত্রৈঃ সহান্বয়ৈঃ।
হিতং বলবদপ্যেষাং তিষ্ঠতাং তব শাসনে ॥১৪॥
তব চৈব হিতং রাজন্ ! পাণ্ডবানামথো হিতম্।
শমে প্রয়তমানস্য তব শাসনকাঙ্ক্ষিণঃ ॥১৫॥
স্বয়ং নিষ্ফলমালক্ষ্য সংবিধৎস্ব বিশাংপতে ! ।
সহায়ভূতা ভরতাস্তবৈব স্যুর্জনেশ্বর ! ॥১৬॥
ধর্ম্মার্থয়োস্তিষ্ঠ রাজন্ ! পাণ্ডবৈরভিরক্ষিতঃ।
ন হি শক্যাস্তথাভূতা যত্নাদপি নরাধিপ ! ॥১৭॥
নহি ত্বাং পাণ্ডবৈর্জ্জেতুং রক্ষ্যমাণং মহাত্মভিঃ।
ইন্দ্রোঽপি দেবৈঃ সহিতঃ প্রসহেত কুতো নৃপাঃ ॥১৮॥

ভারতকৌমুদী

আজ্ঞেতি। সহান্বয়ৈঃ সানুচরৈঃ। হিতং ভবিষ্যতি, বলবৎ অত্যন্তম্ ॥১৪॥
তবেতি। প্রয়তমানস্য সতঃ, শাসনকাঙ্ক্ষিণঃ পুত্রাণাং শাসনং কর্ত্তুমিচ্ছতঃ ॥১৫॥
স্বয়মিতি। নিষ্ফলং বিবাদম্। সংবিধৎস্ব সন্ধিং কুরু। ভবতাঃ পাণ্ডবাঃ ॥১৬॥
ধর্ম্মেতি। তথাভূতাঃ পাণ্ডবসদৃশা বীরাঃ, যত্নাদপি লব্ধুং নহি শক্যাঃ ॥১৭॥
নহীতি। প্রসহেত শক্নুয়াৎ। নৃপা অপরে মর্ত্ত্যবাসিনো রাজানঃ ॥১৮॥

অধীন। সুতরাং আপনি আপনার পুত্রগণকে সৎপথে স্থাপন করুন, আমিও পাণ্ডবগণকে সৎপথে স্থাপন করিব ॥১৩॥

রাজশ্রেষ্ঠ! আপনার পুত্রেরা অনুচরবর্গের সহিতই আপনার আদেশ পালন করিবেন। কারণ, আপনার আদেশের অধীন হইয়া থাকিলে, ইহাদের গুরুতর মঙ্গলই হইবে ॥১৪॥

রাজা! আপনি যদি আপনার পুত্রগণের শাসন করিবার ইচ্ছা করেন এবং সন্ধি করিবার জন্য চেষ্টা করেন, তবে আপনারও হিত হইবে, পাণ্ডবগণেরও হিত হইবে ॥১৫॥

নরনাথ! আপনি নিজেই বিবাদটাকে নিষ্ফল মনে করিয়া সন্ধি করুন। তাহা হইলে পাণ্ডবেরা আপনারই সহায় হইবেন ॥১৬॥

রাজা! আপনি পাণ্ডবগণকর্ত্তৃক সর্ব্বতোভাবে রক্ষিত থাকিয়া ধর্ম্মানুষ্ঠানে এবং অর্থসম্পাদনে প্রবৃত্ত থাকুন। দেখুন—পাণ্ডবদের ন্যায় বীরগণকে যত্ন করিয়াও সহায় করা যায় না ॥১৭॥

(১৬) স্বয়ং নিষ্ফলমালক্ষ্য…পি। (১৭)…পাণ্ডবৈরভিবীক্ষিতঃ…পি।

যত্র ভীষ্মশ্চ দ্রোণশ্চ কৃপঃ কর্ণো বিবিংশতিঃ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ সোমদত্তোঽথ বাহ্লিকঃ ॥১৯॥
সৈন্ধবশ্চ কলিঙ্গশ্চ কাম্বোজশ্চ সুদক্ষিণঃ।
যুধিষ্ঠিরো ভীমসেনঃ সব্যসাচী যমৌ তথা ॥২০॥
সাত্যকিশ্চ মহাতেজা যুযুৎসুশ্চ মহারথঃ।
কো নু তান্ বিপরীতাত্মা যুধ্যেত ভরতর্ষভ ॥২১॥

(বিশেষকম্)

লোকস্যেশ্বরতাং ভূয়ঃ শত্রুভিশ্চাপ্যধৃষ্যতাম্।
প্রাপ্স্যসি ত্বমমিত্রঘ্ন ! সহিতঃ কুরুপাণ্ডবৈঃ ॥২২॥
তস্য তে পৃথিবীপালাস্ত্বৎসমাঃ পৃথিবীপতে !।
শ্রেয়াংসশ্চৈব রাজানঃ সন্ধাস্যন্তে পরন্তপ ! ॥২৩॥

---

ভাবতকৌমুদী

যত্রেতি। যত্র পক্ষে। সৈন্ধবো জয়দ্রথঃ। সব্যসাচী অর্জুনঃ, যমৌ নকুলসহদেবৌ বিপরীতাত্মা বিপরীতবুদ্ধির্জনঃ ॥১৯—২১॥

লোকস্যেতি। ভূয়ো বহুলং যথা স্যাত্তথা প্রাপ্স্যসি। সহিতো মিলিতঃ ॥২২॥

তস্যেতি। শ্রেয়াংসস্ত্বদপেক্ষয়া শ্রেষ্ঠাঃ, সন্ধাস্যন্তে সন্ধিং করিষ্যন্তি ॥২৩॥

ভারতভাবদীপঃ

বহুবৎ অত্যাশ্চম্ এসামেব অপি শব্দ এবার্থে ॥১৪॥ শাসনকাঙ্ক্ষিণঃ পুত্রান্ শাসিতুমিচ্ছত-স্তব ॥১৫॥ নিষ্ফলং নৈবং সংবিদংস্ব শমং কুরু ॥১৬—২২॥ পাণ্ডবৈঃ সহ সন্ধাস্যন্তে সন্ধিং

মহাত্মা পাণ্ডবেরা আপনাকে রক্ষা করিতে থাকিলে, দেবগণের সহিত মিলিত হইয়া স্বয়ং ইন্দ্রও আপনাকে জয় করিতে সমর্থ হইবেন না; তাহাতে রাজগণ আর কি করিয়া সমর্থ হইবেন ॥১৮॥

ভরতশ্রেষ্ঠ! যে পক্ষে ভীষ্ম, দ্রোণ, কৃপ, কর্ণ, বিবিংশতি, অশ্বত্থামা, বিকর্ণ, সোমদত্ত, বাহ্লিক, জয়দ্রথ, কলিঙ্গরাজ, কাম্বোজরাজ, সুদক্ষিণ, যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, নকুল সহদেব, মহাতেজা সাত্যকি এবং মহারথ যুযুৎসু থাকিবেন, তাঁহাদের সহিত যুদ্ধ করিবার জন্য কোন্ বিপরীতবুদ্ধি লোক ইচ্ছা করিবে? ॥১৯—২১॥

শত্রুনাশক! আপনি কৌরব ও পাণ্ডব এই উভয়পক্ষের সহিত মিলিত হইয়া জগতের প্রভুত্ব এবং শত্রুগণের অজেয়ত্ব সম্পূর্ণরূপে লাভ করিবেন ॥২২॥

পরন্তপ রাজা! তখন আপনার সমকক্ষ রাজারা এবং আপনা অপেক্ষা প্রবল রাজারাও আপনার সহিত সন্ধি করিবেন ॥২৩॥

স ত্বং পুত্রৈশ্চ পৌত্রৈশ্চ পিতৃভির্ভ্রাতৃভিস্তথা।
সুহৃদ্ভিঃ সর্বতো গুপ্তঃ সুখং শক্ষ্যসি জীবিতুম্ ॥২৪॥
এতানেব পুরোধায় সৎকৃত্য চ যথা পুরা।
অখিলাং ভোক্ষ্যসে সর্বাং পৃথিবীং পৃথিবীপতে ! ॥২৫॥
এতৈর্হি সহিতঃ সর্বৈঃ পাণ্ডবৈঃ স্বৈশ্চ ভারত !।
অন্যান্ বিজেষ্যসে শত্রূনেষ স্বার্থস্তবাখিলঃ ॥২৬॥
তৈরেবোপার্জিতাং ভূমিং ভোক্ষ্যসে চ পরন্তপ !।
যদি সম্পৎস্যসে পুত্রৈঃ সহামাত্যৈর্নরাধিপ ! ॥২৭॥
সংযুগে বৈ মহারাজ ! দৃশ্যতে সুমহান্ ক্ষয়ঃ।
ক্ষয়ে চোভয়তো রাজন্ ! কং ধর্ম্মমনুপশ্যসি ॥২৮॥
পাণ্ডবৈর্নিহতৈঃ সংখ্যে পুত্রৈর্ব্বাপি মহাবলৈঃ।
যদ্বিন্দেথাঃ সুখং রাজন্ ! তদ্ব্রূহি ভরতর্ষভ ! ॥২৯॥

ভারতকৌমুদী

স ইতি। পিতৃভির্ভীষ্মাদিভিঃ। গুপ্তো রক্ষিতঃ ॥২৪॥
এতানিতি। এতান্ পাণ্ডবানেব। অখিলাং নির্বিঘ্নাম্ ॥২৫॥
এতৈরিতি। স্বৈঃ পুত্রাদিভিঃ। স্বার্থঃ সম্পন্নো ভবিষ্যতীতি শেষঃ ॥২৬॥
তৈরিতি। তৈঃ শত্রুভিঃ। সম্পৎস্যসে মিলিতো ভবিষ্যসি, পুত্রৈঃ পাণ্ডবাদিভিঃ ॥২৭॥
সংযুগ ইতি। সংযুগে যুদ্ধে। দৃশ্যতে সম্ভাব্যতে ॥২৮॥
পাণ্ডবৈরিতি। সংখ্যে যুদ্ধে। বিন্দেথা লভেথাঃ ॥২৯॥

---

সুতরাং আপনি তখন পুত্র, পৌত্র, পিতা, ভ্রাতা ও সুহৃদ্‌গণকর্তৃক সর্ব্বপ্রকারে রক্ষিত থাকিয়া সুখে জীবনযাত্রা নির্বাহ করিতে পারিবেন ॥২৪॥

রাজা ! আপনি পূর্ব্বের ন্যায় এই পাণ্ডবগণকেই সম্মুখে রাখিয়া এবং উঁহাদের আদর করিয়া নির্বিঘ্নে সমগ্র পৃথিবী ভোগ করিতে পারিবেন ॥২৫॥

ভরতনন্দন ! এই পাণ্ডবগণ এবং আপন পুত্রগণের সহিত মিলিত হইয়া আপনি অন্য শত্রুদিগকে জয় করিতে পারিবেন ; এই স্বার্থ আপনার সম্পূর্ণ হইবে ॥২৬॥

পরন্তপ রাজা ! আপনি যদি অমাত্যবর্গ ও পাণ্ডবাদি পুত্রগণের সঙ্গে মিলিত হন, তবে শত্রুগণের অর্জ্জিত ভূমিও আপনি ভোগ করিতে পারিবেন ॥২৭॥

মহারাজ ! পক্ষান্তরে যুদ্ধে মহামারীরই সম্ভাবনা করিতে হয়। সুতরাং রাজা ! উভয়পক্ষের মহামারীতে আপনি কি ধর্ম্ম দেখিতেছেন ? ॥২৮॥

---

(২৬) এতৈর্হি সহিতৈঃ সর্ব্বৈঃ…পি।

শূরাশ্চ হি কৃতাস্ত্রাশ্চ সর্ব্বে যুদ্ধাভিকাঙ্ক্ষিণঃ।
পাণ্ডবাস্তাবকাশ্চৈব তান্ রক্ষ মহতো ভয়াৎ ॥৩০॥
ন পশ্যেম কুরূন্ সর্ব্বান্ পাণ্ডবাংশ্চৈব সংযুগে।
ক্ষীণানুভয়তঃ শূরান্ রথিনো রথিভির্হতান্ ॥৩১॥
সমবেতাঃ পৃথিব্যাং হি রাজানো রাজসত্তম!।
অমর্ষবশমাপন্না নাশয়েয়ুরিমাঃ প্রজাঃ ॥৩২॥
ত্রাহি রাজন্নিমং লোকং ন নশ্যেয়ুরিমাঃ প্রজাঃ।
ত্বয়ি প্রকৃতিমাপন্নে শেষঃ স্যাৎ কুরুনন্দন! ॥৩৩॥
শুক্লা বদান্যা হ্রীমন্ত আর্য্যাঃ পুণ্যাভিজাতয়ঃ।
অন্যোন্যসচিবা রাজন্! তান্ পাহি মহতো ভয়াৎ ॥৩৪॥

---

ভারতকৌমুদী

শূরা ইতি। কৃতাস্ত্রাঃ শিক্ষিতাস্ত্রাঃ। তাবকাঃ তব পুত্রাঃ ॥৩০॥

নেতি। ন পশ্যেমেতি কাকুঃ পশ্যেমৈবেত্যর্থঃ উভয়ত উভয়োঃ পক্ষয়োঃ ॥৩১॥

সমিতি। অমর্ষবশমাপন্নাঃ ক্রুদ্ধাঃ। প্রজাঃ সৈন্যজনান্ ॥৩২॥

ত্রাহীতি। প্রকৃতিং লোভত্যাগেন স্বভাবম্। শেষঃ অবশিষ্টঃ স্থায়ীত্যর্থঃ ॥৩৩॥

শুক্লা ইতি। শুক্লা নির্দ্দোষাঃ, বদান্যা দাতারঃ, হ্রীমন্তঃ অকার্য্যকরণে লজ্জাবন্তঃ, আর্য্যাঃ সভ্যাঃ, পুণ্যাভিজাতয়ঃ পবিত্রকুলজাতাঃ, অন্যোন্যসচিবাঃ পরস্পরসুহৃদঃ ॥৩৪॥

ভরতশ্রেষ্ঠ রাজা! মহাবল পাণ্ডবেরা কিংবা আপনার পুত্রেরা যুদ্ধে নিহত হইলে আপনি যে সুখ পাইবেন, তাহার কথা বলুন—দেখি ॥২৯॥

বীর ও অস্ত্রে সুশিক্ষিত পাণ্ডবগণ এবং আপনার পুত্রগণ সকলেই যুদ্ধাভিলাষী হইয়াছেন। সুতরাং আপনি তাঁহাদিগকে মহাভয় হইতে রক্ষা করুন ॥৩০॥

রথীরা রথীদিগকে এবং অপর বীরগণকে নিহত করিবেন; সেই অবস্থায় সকল কৌরব, সকল পাণ্ডব এবং উভয়পক্ষেরই সকল বীরকে যুদ্ধে ক্ষয় পাইতে দেখিব না কি? ॥৩১॥

রাজশ্রেষ্ঠ! পৃথিবীর রাজারা সমবেত হইয়াছেন। সুতরাং ইহারা ক্রুদ্ধ হইয়া এই সৈন্যগণকে ধ্বংস করিবেন ॥৩২॥

রাজা! আপনি এই লোকগুলিকে রক্ষা করুন, ইহারা যেন নষ্ট হয় না, আপনি প্রকৃতিস্থ হইলে ইহারা বাঁচিবে ॥৩৩॥

ইহারা নির্দ্দোষ, বদান্য, লজ্জাশীল, সভ্য, সৎকুলোৎপন্ন এবং পরস্পর পর-

---

(৩৩)...শেষং স্যাৎ কুরুনন্দন!—পি।

শিবেনেমে ভূমিপালাঃ সমাগম্য পরস্পরম্।
সহ ভুক্ত্বা চ পীত্বা চ প্রতিযান্তু যথাগৃহম্ ॥৩৫॥
সুবাসসঃ স্রগ্বিনশ্চ সৎকৃতা ভরতর্ষভ !।
অমর্ষঞ্চ নিরাকৃত্য বৈরাণি চ পরন্তপ ! ॥৩৬॥ (যুগ্মকম্)
হার্দ্দং যৎ পাণ্ডবে ত্বাসীৎ প্রাপ্তেঽস্মিন্নায়ুষঃ ক্ষয়ে।
তদেব তে ভবত্বদ্য সন্ধৎস্ব ভরতর্ষভ ! ॥৩৭॥
বালা বিহীনাঃ পিত্রা তে ত্বয়ৈব পরিবর্দ্ধিতাঃ।
তান্ পালয় যথান্যায়ং পুত্রাংশ্চ ভরতর্ষভ ! ॥৩৮॥
ভবতৈব হি রক্ষ্যাস্তে ব্যসনেষু বিশেষতঃ।
মা তে ধর্ম্মস্তথৈবার্থো নশ্যেত ভরতর্ষভ ! ॥৩৯॥
আহুস্ত্বাং পাণ্ডবা রাজন্নভিবাদ্য প্রসাদ্য চ।
ভবতঃ শাসনাদ্‌দুঃখমনুভূতং সহানুগৈঃ ॥৪০॥

---

ভারতকৌমুদী

শিবেনেতি। শিবেন কুশলেন। সমাগম্য মিলিত্বা। স্রগ্বিনো মাল্যবন্তঃ ॥৩৫—৩৬॥
হার্দ্দমিতি। হার্দ্দং স্নেহঃ। আয়ুষঃ ক্ষয়ে যুদ্ধনিবন্ধনে। সন্ধৎস্ব সন্ধিং কুরু ॥৩৭॥
বালা ইতি। তে পাণ্ডবাঃ। পুত্রান্ দুর্য্যোধনাদীন্ ॥৩৮॥
ভবতেতি। তে পাণ্ডবাঃ, ব্যসনেষু বিপৎসু ॥৩৯॥

---

স্পরের সহায়। সুতরাং রাজা! আপনি ইহাদিগকে মহাভয় হইতে রক্ষা করুন ॥৩৪॥

পরন্তপ ভরতশ্রেষ্ঠ! এই রাজারা সুন্দর বস্ত্র ও মাল্য ধারণ করিয়া, আপনাদের নিকট আদর পাইয়া, ক্রোধ ও শত্রুতা পরিত্যাগ করিয়া, পরস্পর মিলিত হইয়া একসঙ্গে পান ও ভোজন করিয়া মঙ্গলে মঙ্গলে আপন আপন গৃহে প্রতিগমন করুন ॥৩৫—৩৬॥

ভরতশ্রেষ্ঠ! পূর্ব্বে পাণ্ডবগণের উপরে আপনার যে স্নেহ ছিল, এই আয়ুক্ষয়ের সময়েও তাঁহাদের উপরে আপনার সেই স্নেহই হউক; আপনি সন্ধি করুন ॥৩৭॥

রাজা! পিতৃহীন বালক পাণ্ডবগণকে আপনিই পরিবর্দ্ধিত করিয়াছিলেন। অতএব এখনও তাঁহাদিগকে এবং আপন পুত্রগণকে ন্যায় অনুসারে পালন করুন ॥৩৮॥

ভরতশ্রেষ্ঠ! বিপদের সময়ে বিশেষভাবে পাণ্ডবগণকে রক্ষা করা আপনারই উচিত; আর আপনার ধর্ম্ম ও অর্থ যেন নষ্ট হয় না ॥৩৯॥

দ্বাদশেমানি বর্ষাণি বনে নির্ব্যুষিতানি নঃ।
ত্রয়োদশং তথাঽজ্ঞাতৈঃ সজনে পরিবৎসরম্ ॥৪১॥
স্থাতা নঃ সময়ে তস্মিন্ পিতেতি কৃতনিশ্চয়াঃ।
নাহাস্ম সময়ং তাত! তচ্চ নো ব্রাহ্মণা বিদুঃ ॥৪২॥
তস্মিন্ নঃ সময়ে তিষ্ঠ স্থিতানাং ভরতর্ষভ!।
নিত্যং সংক্লেশিতা রাজন্! স্বরাজ্যাংশং লভেমহি।
ত্বং ধর্ম্মমর্থং সংজানন্ সম্যঙ্ নস্ত্রাতুমর্হসি ॥৪৩॥
গুরুত্বং ভবতি প্রেক্ষ্য বহূন্ ক্লেশাংস্তিতিক্ষমহে।
স ভবান্ মাতৃপিতৃবদস্মাসু প্রতিপদ্যতাম্ ॥৪৪॥

---

ভারতকৌমুদী

আহুরিতি। প্রণম্য অনুনয়েন প্রসন্নীকৃত্য। শাসনাদাদেশাৎ ॥৪০॥

দ্বাদশেতি। নির্ব্যুষিতানি স্থিতানি, নঃ অস্মাভিঃ। সজনে বিরাটনগরে ॥৪১॥

স্থাতেতি। নঃ অস্মাকম্, পিতা ভবান্, তস্মিন্ বনবাসাজ্ঞনন্তরং রাজ্যপ্রত্যর্পণবিষয়কে, সময়ে শপথে, স্থাতা স্থাস্যতি, ইতি কৃতনিশ্চয়া বয়মপি, সময়ং বনবাসাদিবিষয়ং শপথম্, নাহাস্ম ন ত্যক্তবন্তঃ।, হে তাত! তচ্চ নঃ অস্মাকং সময়াহানম্, সহচারিণো ব্রাহ্মণাঃ, বিদুর্জানন্তি। অত এবেদানীং ভবানপি তং সময়ং পালয়িত্বিতি ভাবঃ ॥৪২॥

তস্মিন্নিতি। হে ভরতর্ষভ! সময়ে দ্যূতকালীনশপথে স্থিতানাম্, নঃ অস্মাকং সম্বন্ধে, ত্বমপি তস্মিন্ সময়ে তিষ্ঠ। ত্রাতুমর্হসি স্বাংশদানেন। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৪৩॥

গুরুত্বমিতি। ভবতি ত্বয়ি। তিতিক্ষমহে সহামহে। প্রতিপদ্যতাং স্নেহং কুরুতাম্ ॥৪৪॥

---

রাজা! পাণ্ডবেরা অভিবাদনপূর্ব্বক প্রসন্ন করিয়া আপনাকে বলিয়া দিয়াছেন যে, 'আমরা আপনারই আদেশে অনুচরবর্গের সহিত দুঃখ ভোগ করিয়াছি ॥৪০॥

আমরা এই বার বৎসর বনে বাস করিয়াছি এবং লোকপূর্ণ বিরাটনগরে একবৎসর অজ্ঞাত বাস করিয়াছি ॥৪১॥

আপনি আমাদের জ্যেষ্ঠতাত; সুতরাং আপনি আমাদের সম্বন্ধে সেই শপথ অবশ্যই পালন করিবেন; এইরূপ কৃতনিশ্চয় হইয়া আমরাও সে শপথ ভঙ্গ করি নাই; আমাদের সহচর ব্রাহ্মণেরা সে বৃত্তান্ত জানেন ॥৪২॥

অতএব ভরতশ্রেষ্ঠ রাজা! আমরা সে শপথ পালন করিয়াছি, আপনিও পালন করুন। তাহা হইলে, আমরা সর্ব্বদা গুরুতর কষ্ট ভোগ করিয়াছি, এখন আপন রাজ্যের ভাগ লাভ করিতে পারিব। আপনি ধর্ম্ম ও অর্থ জানেন, বলিয়া আমাদিগকে সম্পূর্ণভাবে রক্ষা করুন ॥৪৩॥

গুরোর্গরীয়সী বৃত্তির্যা চ শিষ্যস্য ভারত ! ।
বর্ত্তামহে ত্বয়ি চ তাং ত্বঞ্চ বর্ত্তস্ব নস্তথা ॥৪৫॥
পিত্রা স্থাপয়িতব্যা হি বয়মুৎপথমাস্থিতাঃ ।
সংস্থাপয় পথিষ্বস্মাংস্তিষ্ঠ ধর্ম্মে স্ববর্ত্মনি ॥৪৬॥
আহুশ্চৈনাং পরিষদং পুত্রাস্তে ভরতর্ষভ ! ।
ধর্ম্মজ্ঞেষু সভাসৎসু নেহ যুক্তমসাম্প্রতম্ ॥৪৭॥
যত্র ধর্ম্মো হ্যধর্ম্মেণ সত্যং যত্রানৃতেন চ ।
হন্যতে প্রেক্ষমাণানাং হতাস্তত্র সভাসদঃ ॥৪৮॥
বিদ্ধো ধর্ম্মো হ্যধর্ম্মেণ সভাং যত্র প্রপদ্যতে ।
ন চাস্য শল্যং কৃন্তন্তি বিদ্ধাস্তত্র সভাসদঃ ॥৪৯॥

ভারতকৌমুদী

গুরোরিতি। গরীয়সী গৌরবপ্রযোজিকা। বর্ত্তস্ব স্নেহকারী ভব ॥৪৫॥
পিত্রেতি। বয়মিতি দুর্য্যোধনাদয় এব লক্ষ্যাঃ। এবমস্মানিত্যপি ॥৪৬॥
আহুরিতি। পুত্রাঃ পাণ্ডবাঃ। অসাম্প্রতমযুক্তং কার্য্যম্ ॥৪৭॥
যত্রেতি। যত্র সভায়াম্। প্রেক্ষমাণানাং প্রেক্ষমাণান্ সভাসদঃ অনাদৃত্য ॥৪৮॥

ভারতভাবদীপঃ

করিষ্যন্তি ॥১৩—২৪॥ অখিলাং নিষ্কণ্টকাম্ ॥২৫—৩২॥ প্রকৃতিং সত্ত্বগুণম্ ॥৩৩—৩৬॥ হার্দ্দং প্রীতিঃ আসীৎ পূর্ব্ববাক্যে ॥৩৭—৪১॥ স্থাতা স্থাস্যতি ॥৪২—৪৪॥ গুরোঃ

---

আপনি গুরু বলিয়া (আপনার আদেশে) আমরা বহুতর কষ্ট সহ্য করিয়াছি। সুতরাং আপনিও আমাদের উপরে পিতা ও মাতার ন্যায় ব্যবহার করুন ॥৪৪॥

ভরতনন্দন! গুরুর উপরে শিষ্যের যে গৌরব করা উচিত, তাহা আপনার উপরে আমরা করিয়া আসিতেছি। সুতরাং আপনিও আমাদের উপরে শিষ্যের ন্যায়ই ব্যবহার করুন ॥৪৫॥

আপনি পিতা, আমরাও বিপথে চলিয়াছি। সুতরাং আমাদিগকে সৎপথে স্থাপন করা আপনার উচিত। অতএব আপনি আমাদিগকে সৎপথে স্থাপন করুন এবং নিজেও ধর্ম্মে ও সৎপথে থাকুন' ॥৪৬॥

ভরতশ্রেষ্ঠ! আপনার পুত্রেরা (পাণ্ডবেরা) এই সভাকে লক্ষ্য করিয়াও বলিয়াছেন—'ধর্ম্মজ্ঞ সভাসদ্গণের অসঙ্গত কার্য্য করা উচিত নহে ॥৪৭॥

যে সভায় সভাসদ্গণের সমক্ষেই অধর্ম্ম ধর্ম্মকে এবং মিথ্যা সত্যকে বিনষ্ট করে, সে সভায় সভাসদেরাই বিনষ্ট হন ॥৪৮॥

ধর্ম্ম এতানারুজতি যথা নদ্যনুকূলজান্ ।
যে ধর্ম্মমনুপশ্যন্তস্তূষ্ণীং ধ্যায়ন্ত আসতে ॥৫০॥
তে সত্যমাহুর্ধর্ম্ম্যঞ্চ ন্যায্যঞ্চ ভরতর্ষভ ! ।
শক্যং কিমন্যদ্বক্তুং তে দানাদন্যজ্জনেশ্বর ! ॥৫১॥ (যুগ্মকম্)
ব্রুবন্তু তে মহীপালা সভায়াং যে সমাসতে ।
ধর্ম্মার্থৌ সম্প্রধার্য্যৈব যদি সত্যং ব্রবীম্যহম্ ॥৫২॥
প্রমুঞ্চেমান্ মৃত্যুপাশাৎ ক্ষত্রিয়ান্ পুরুষর্ষভ ! ।
প্রশাম্য ভরতশ্রেষ্ঠ ! মা মন্যুবশমন্বগাঃ ॥৫৩॥

ভারতকৌমুদী

বিদ্ধ ইতি। যত্র অধর্ম্মেণ বিদ্ধ আহতো ধর্ম্মঃ সভাং প্রপদ্যতে, কিন্তু সভাসদঃ, অস্য ধর্ম্মস্য, শল্যং শল্যবৎ পীড়াকরম্ অধর্ম্মবেধম্, ন কৃন্তন্তি ন ছিন্দন্তি, তত্র সভাসদোঽপি, বিদ্ধাস্তেনাধর্ম্মেণাহতা ভবন্তি ॥৪৯॥

ধর্ম্ম ইতি। এতান্ সভ্যান্, আরুজতি হিনস্তি ভনক্তি চ, অনুকূলজান্ তীরে জাতান্ বৃক্ষান্। যে পাণ্ডবাঃ। তুষ্ণীমাসতে অবতিষ্ঠন্তে। আহুঃ রাজ্যার্দ্ধদানম্। শক্যং ময়াপি। দানাৎ রাজ্যার্দ্ধপ্রত্যর্পণাৎ। তেনৈব শান্তিরিত্যাশয়ঃ ॥৫০—৫১॥

ব্রুবন্ত্বিতি। সমাসতে অবতিষ্ঠন্তে। যদি শব্দঃ সম্ভাবনায়াম্ ॥৫২॥

প্রমুঞ্চেতি। প্রশাম্য শান্তো ভব। মা মন্যুবশমন্বগা লোভবশং ন গচ্ছ ॥৫৩॥

ভারতভাবদীপঃ

গুরৌ ॥৩৫—৪৬॥ পরিষদং ধর্ম্মজ্ঞসভাং পুত্রাঃ পাণ্ডবাঃ ॥৪৭—৪৯॥ আরুজতি হিনস্তি অনুকূলজান্ কূলং কূলমনুস্থত্য জাতান্ বৃক্ষাদীন্ ॥৫০॥ যে পাণ্ডবাঃ তুষ্ণীমাসতে কালং নির্ব্বাহ

---

যেখানে সভায় ধর্ম্ম অধর্ম্মকর্ত্তৃক আহত হয়, কিন্তু সভ্যেরা সে আঘাতের প্রতিবিধান করেন না, সেখানে সভ্যেরাও অধর্ম্মাহত হন ॥৪৯॥

নদী যেমন তীরজাত বৃক্ষ সকল ভগ্ন করে, সেইরূপ ধর্ম্মই এই সভ্যগণকে বিধ্বস্ত করে।' ভরতশ্রেষ্ঠ ! যাঁহারা ধর্ম্মের দিকে লক্ষ্য রাখিয়া, কেবল কর্ত্তব্য বিষয়ের চিন্তা করিতে থাকিয়া নীরবে রহিয়াছেন, সেই পাণ্ডবেরা রাজ্যার্দ্ধপ্রত্যর্পণের কথা সত্য, ধর্ম্মসঙ্গত ও ন্যায়সঙ্গতই বলিতেছেন। নরনাথ ! আমিও রাজ্যার্দ্ধপ্রত্যর্পণভিন্ন আপনার নিকট আর কি বলিতে পারি ? ॥৫০—৫১॥

যাঁহারা সভায় রহিয়াছেন, সেই রাজারাও বলুন যে, আমি ধর্ম্ম ও অর্থ নির্ণয় করিয়া সত্য বলিতেছি কি না ॥৫২॥

পুরুষপ্রধান ! ভরতশ্রেষ্ঠ ! আপনি এই ক্ষত্রিয়গণকে মৃত্যুপাশ হইতে মুক্ত করুন, শান্ত হউন, লোভের বশীভূত হইবেন না ॥৫৩॥

পিত্র্যং তেভ্যঃ প্রদায়াংশং পাণ্ডবেভ্যো যথোচিতম্।
ততঃ সপুত্রঃ সিদ্ধার্থো ভুঙ্ক্ষ্ব ভোগান্ পরন্তপ! ॥৫৪॥
অজাতশত্রুং জানীষে স্থিতং ধর্ম্মে সতাং সদা।
সপুত্রে ত্বয়ি বৃত্তিঞ্চ বর্ত্ততে যাং নরাধিপ! ॥৫৫॥
দাহিতশ্চ নিরস্তশ্চ ত্বামেবোপাশ্রিতঃ পুনঃ।
ইন্দ্রপ্রস্থং ত্বয়ৈবাসৌ সপুত্রেণ বিবাসিতঃ ॥৫৬॥
স তত্র নিবসন্ সর্বান্ বশমানীয় পার্থিবান্।
ত্বন্মুখানকরোদ্রাজন্! ন চ ত্বামত্যবর্ত্তত ॥৫৭॥
তস্যৈবং বর্ত্তমানস্য সৌবলেন জিহীর্ষতা।
রাষ্ট্রাণি ধনধান্যঞ্চ প্রযুক্তঃ পরমোপধিঃ ॥৫৮॥

ভারতকৌমুদী

পিত্র্যমিতি। পিত্র্যং পিতৃত আগতম্। সিদ্ধার্থো নিষ্পন্নপ্রয়োজনঃ ॥৫৪॥

অজাতেতি। অজাতশত্রুং যুধিষ্ঠিরম্। যাং বৃত্তিং বর্ত্ততে অনুবর্ত্ততে তাঞ্চ জানীষে ॥৫৫॥

দাহিত ইতি। দাহিতো জতুগৃহে, পুনস্ত্বামেবোপাশ্রিতঃ; নিরস্তো বনে নির্বাসিতঃ, পুনস্ত্বামেবোশ্রিতঃ। সপুত্রেণ দুর্য্যোধনাদিনা সহ, বিবাসিতঃ প্রেষিতঃ ॥৫৬॥

স ইতি। ত্বন্মুখান্ ভবদনুকূলান্। অত্যবর্ত্তত অত্যক্রামৎ ॥৫৭॥

তস্যেতি। সৌবলেন শকুনিনা। পরমোপধিঃ দ্যূতে মহাচ্ছলম্ ॥৫৮॥

---

পরন্তপ! আপনি পাণ্ডবগণকে ন্যায্য পৈতৃক অংশ প্রত্যর্পণ করিয়া তৎপরে পুত্রগণের সহিত সিদ্ধকাম হইয়া সুখভোগ করিতে থাকুন ॥৫৪॥

নরনাথ! যুধিষ্ঠির যে সর্ব্বদা সাধুধর্ম্মে অবস্থান করিতেছেন এবং পুত্রগণের সহিত আপনার উপরে যে ব্যবহার করিতেছেন, তাহা আপনি জানেন ॥৫৫॥

আপনি জতুগৃহে যুধিষ্ঠিরকে দগ্ধ করিবার চেষ্টা করিয়াছিলেন; তথাপি তিনি আবার আসিয়া আপনারই আশ্রয় লইয়াছিলেন; তা'র পরে বনে পাঠাইয়াছিলেন, আবারও আসিয়া আপনারই আশ্রয় লইতেছেন এবং মধ্যে পুত্রগণের সহিত মিলিত হইয়া আপনি উঁহাকে ইন্দ্রপ্রস্থে প্রেরণ করিয়াছিলেন ॥৫৬॥

রাজা! তিনি ইন্দ্রপ্রস্থে থাকিয়া সকল রাজাকে বশীভূত করিয়া আপনার অনুগত করিয়াছিলেন; কিন্তু আপনাকে অতিক্রম করেন নাই ॥৫৭॥

---

(৫৭) স তত্রবিবসন্...বা .ব রা নি।

স তামবস্থাং সম্প্রাপ্য কৃষ্ণাং প্রেক্ষ্য সভাগতাম্।
ক্ষত্রধর্ম্মাদমেয়াত্মা নাকম্পত যুধিষ্ঠিরঃ ॥৫৯॥
অহন্তু তব তেষাঞ্চ শ্রেয় ইচ্ছামি ভারত!।
ধর্ম্মাদর্থাৎ সুখাচ্চৈব মা রাজন্! নীনশঃ প্রজাঃ ॥৬০॥
অনর্থমর্থং মন্বানোঽপ্যর্থঞ্চানর্থমাত্মনঃ।
লোভেঽতিপ্রসৃতান্ পুত্রান্ নিগৃহ্ণীষ্ব বিশাংপতে! ॥৬১॥
স্থিতাঃ শুশ্রূষিতুং পার্থাঃ স্থিতা যোদ্ধুমরিন্দমাঃ।
যত্তে পথ্যতমং রাজংস্তস্মিংস্তিষ্ঠ পরন্তপ! ॥৬২॥

ভারতকৌমুদী

স ইতি। অমেয়াত্মা অজ্ঞেয়হৃদয়ঃ, নাকম্পত ন ব্যচলৎ ॥৫৯॥
অহমিতি। মা নীনশঃ ন নাশয় ন ভ্রংশয়েত্যর্থঃ, প্রজা জনান্ ॥৬০॥
অনর্থমিতি। মন্বানো মন্যমানঃ। অতিপ্রসৃতান্ অতিশয়েন প্রস্থিতান্ ॥৬১॥
স্থিতা ইতি। শুশ্রূষিতুং সন্ধৌ সতি ভবন্তং সেবিতুম্। পথ্যতমং হিততমম্ ॥৬২॥

ভারতভাবদীপঃ

ভবন্তো। রাজ্যাংশং লব্ধুমিচ্ছন্তি তে সত্যং ধর্ম্ম্যং ন্যায্যঞ্চাহঃ ॥৫১—৫৫॥ দাহিতঃ জতুগৃহে নিবন্তো দ্যূতেন রাজ্যাদ্দূরীকৃতঃ ॥৫৬—৫৭॥ পরমোপধিঃ মহচ্ছদ্ম ॥৫৮—৬৩॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ ॥৮৮॥

——:০:——

তিনি এইভাবে চলিতে লাগিলেন, অথ চ শকুনি তাঁহার রাজ্য, ধন ও ধান্য হরণ করিবার ইচ্ছা করিয়া দ্যূতক্রীড়ায় অত্যন্ত কপটতা করিলেন ॥৫৮॥

অসাধারণ ধৈর্য্যশীল যুধিষ্ঠির সেই অবস্থায় উপস্থিত হইয়াও এবং দ্রৌপদীকে সভাগত দেখিয়াও ক্ষত্রিয়ধর্ম্ম হইতে বিচলিত হইলেন না ॥৫৯॥

সে যাহা হউক, ভরতনন্দন! আমি আপনার ও তাঁহাদের মঙ্গলই ইচ্ছা করি। কিন্তু রাজা! আপনি লোকদিগকে ধর্ম্ম, অর্থ ও সুখ হইতে বিচ্যুত করিবেন না ॥৬০॥

নরনাথ! আপনি নিজের বিপদ্‌কে সম্পদ্ এবং সম্পদ্‌কে বিপদ্ মনে করিয়া লোভের দিকে ধাবিত পুত্রগণকে দমন করুন ॥৬১॥

পরন্তপ রাজা! অরিন্দম পাণ্ডবেরা আপনার সেবা করিতেও প্রস্তুত, আবার যুদ্ধ করিতেও প্রস্তুত। সুতরাং যাহা আপনার বিশেষ হিত, তাহাই করুন' ॥৬২॥

(৫৯)...সভাং গতাম্...নি।

বৈশম্পায়ন উবাচ।

তদ্বাক্যং পার্থিবাঃ সর্ব্বে হৃদয়ৈঃ সমপূজয়ন্।
ন তত্র কশ্চিদ্বক্তুং হি বাচং প্রাক্রামদগ্রতঃ ॥৬৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে শ্রীকৃষ্ণবাক্যে অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

## উনবতিতমোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

তস্মিন্নভিহিতে বাক্যে কেশবেন মহাত্মনা।
স্তিমিতা হৃষ্টরোমাণ আসন্ সর্ব্বে সভাসদঃ ॥১॥
কশ্চিদুত্তরমেতেষাং বক্তুং নোৎসহতে পুমান্।
ইতি সর্ব্বে মনোভিস্তে চিন্তয়ন্তি স্ম পার্থিবাঃ ॥২॥

ভারতকৌমুদী

তদিতি। প্রাক্রামৎ আরভত, অগ্রতঃ প্রথমম্, দুর্য্যোধনভয়াদিতি ভাবঃ ॥৬৩॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্‌যানে অষ্টাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

তস্মিন্নিতি। স্তিমিতা নীরবাঃ, হৃষ্টরোমাণো বিস্ময়াদ্রোমাঞ্চিতদেহাঃ ॥১॥

কশ্চিদিতি। এতেষাং সভাসদাং মধ্যে, নোৎসহতে ন শক্নোতি স্ম ॥২॥

---

বৈশম্পায়ন বলিলেন—রাজারা সকলেই মনে মনে কৃষ্ণের সেই কথার প্রশংসা করিলেন; কিন্তু তখন কেহই প্রথমে কোন কথা বলিবার উপক্রম করিলেন না ॥৬৩॥

বৈশম্পায়ন বলিলেন—মহাত্মা কৃষ্ণ সেই সকল বাক্য বলিলে, সভ্যেরা সকলেই নীরব ও রোমাঞ্চিতদেহ হইয়া রহিলেন ॥১॥

কিন্তু তাঁহাদের মধ্যে কোন ব্যক্তিই কৃষ্ণের কথার উত্তর দিতে সমর্থ হইলেন না, কেবল সেই রাজারা সকলে মনে মনে এই বিষয়েই চিন্তা করিতে লাগিলেন ॥২॥

---

* '...পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ'—বা ব বা নি।

তথা তেষু চ সর্ব্বেষু তূষ্ণীম্ভূতেষু রাজসু।
জামদগ্ন্য ইদং বাক্যমব্রবীৎ কুরুসংসদি ॥৩॥
ইমাং মে সোপমাং বাচং শৃণু সত্যামশঙ্কিতঃ।
তাং শ্রুত্বা শ্রেয় আদৎস্ব যদি সাধ্বিতি মন্যসে ॥৪॥
রাজা দম্ভোদ্ভবো নাম সার্ব্বভৌমঃ পুরাঽভবৎ।
অখিলাং বুভুজে সর্ব্বাং পৃথিবীমিতি নঃ শ্রুতম্ ॥৫॥
স স্ম নিত্যং নিশাপায়ে প্রাতরুত্থায় বীর্য্যবান্।
ব্রাহ্মণান্ ক্ষত্রিয়ান্ বৈশ্যান্ পৃচ্ছন্নাস্তে মহারথঃ ॥৬॥
অস্তি কশ্চিদ্বিশিষ্টো বা মদ্বিধো বা ভবেদ্‌যুধি।
শূদ্রো বৈশ্যঃ ক্ষত্রিয়ো বা ব্রাহ্মণো বাপি শস্ত্রভৃৎ ॥৭॥
ইতি ব্রুবন্নন্বচরৎ স রাজা পৃথিবীমিমাম্।
দর্পেণ মহতা মত্তঃ কঞ্চিদন্যমচিন্তয়ন্ ॥৮॥

ভারতকৌমুদী

তথেতি। তথা তাদৃক্ তূষ্ণীম্ভূতেষু নীরবেষু স্থিতেষু সৎসু ॥৩॥

ইমামিতি। সোপমাং সোদাহরণাম্। শ্রেয়ো মঙ্গলম্, আদৎস্ব গৃহাণ ॥৪॥

নরনারায়ণাবতারত্বেনার্জ্জুনকৃষ্ণয়োঃ প্রাধান্যমাবেদয়িতুমুপাখ্যানমবতারয়তি রাজেতি। অহো! মুনয়ঃ খলু তদানীমতীবগৌরবাস্পদান্যাসন্। অন্যথা ঈদৃশেঽবসরে ঈদৃশানাবশ্যক-বিস্তৃতোপাখ্যানারম্ভাদমী নিবার্য্যেরন্ নিঃসার্য্যেরন্ বা। সার্ব্বভৌমঃ প্রধানঃ। অখিলাং নির্বিঘ্নাম্ ॥৫॥

স ইতি। নিশাপায়ে রাত্র্যতিক্রমে। আস্তে স্ম ॥৬॥

কিং পৃচ্ছন্নাস্ত ইত্যাহ অস্তীতি। বিশিষ্টঃ প্রধানঃ ॥৭॥

---

সেই রাজারা সকলে সেইরূপ নীরব হইয়া রহিলে, পরশুরাম কৌরবসভায় এই কথা বলিলেন—॥৩॥

'রাজা! আপনি নিঃশঙ্কচিত্তে আমার এই উদাহরণযুক্ত সত্য বাক্য শ্রবণ করুন; তাহা শুনিয়া যদি ভাল মনে করেন, তবে মঙ্গলময় পথ অবলম্বন করুন ॥৪॥

আমাদের শুনা আছে—পূর্ব্বকালে 'দম্ভোদ্ভব'-নামে এক সার্বভৌম রাজা ছিলেন; তিনি নির্বিঘ্নে সমগ্র পৃথিবী ভোগ করিতেন ॥৫॥

বলবান্ ও মহারথ সেই রাজা রাত্রি অতীত হইলে প্রাতঃকালে গাত্রোত্থান করিয়া ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যগণের নিকট প্রশ্ন করিতেন—॥৬॥

'যুদ্ধে আমা অপেক্ষা প্রধান কিংবা আমার সমান অস্ত্রধারী কোন ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য বা শূদ্র আছে কি?' ॥৭॥

তঞ্চ বৈদ্যা অকৃপণা ব্রাহ্মণাঃ সর্ব্বতোঽভয়াঃ।
প্রত্যষেধন্ত রাজানং শ্লাঘমানং পুনঃ পুনঃ ॥৯॥
নিষিধ্যমানোঽপ্যসকৃৎ পৃচ্ছত্যেব স বৈ দ্বিজান্।
অতিমানং শ্রিয়া মত্তং তমূচুর্ব্রাহ্মণাস্তদা ॥১০॥
তপস্বিনো মহাত্মানো বেদব্রতসমন্বিতাঃ।
উদীর্য্যমাণং রাজানং ক্রোধদীপ্তা দ্বিজাতয়ঃ ॥১১॥ (যুগ্মকম্)
অনেকজয়িনৌ সংখ্যে যৌ তৌ পুরুষসত্তমৌ।
তয়োস্ত্বং ন সমো রাজন্! ভবিতাসি কদাচন ॥১২॥
এবমুক্তঃ স রাজা তু পুনঃ পপ্রচ্ছ তান্ দ্বিজান্।
ক্ব তৌ বীরৌ ক্বজন্মানৌ কিংকর্ম্মাণৌ চ কৌ চ তৌ ॥১৩॥

ভারতকৌমুদী

ইতীতি। অবচলং বিচরিতুমৈচ্ছৎ। অচিন্তয়ন্ আত্মসদৃশত্বেনাভাবয়ন্ ॥৮॥

তমিতি। বৈদ্যা বিদ্যাবন্তঃ, অকৃপণা নির্ভয়ত্বেনাক্ষুদ্রহৃদয়াঃ। অভয়া নির্ভয়াঃ ॥৯॥

নিষিধ্যেতি। অতিমানং মহাগর্বযুক্তম্, শ্রিয়া বলসম্পদা। উদীর্য্যমাণং গর্ব্বোদ্রিক্তচিত্তম্। ক্রোধেন দীপ্তা উত্তেজিতাঃ ॥১০—১১॥

অনেকেতি। সংখ্যে যুদ্ধে। তৌ প্রসিদ্ধৌ। সমঃ সমানঃ ॥১২॥

এবমিতি। ক্ব জন্ম যয়োস্তৌ, কিং কর্ম্ম যয়োস্তৌ ॥১৩॥

মহাদর্পমত্ত সেই রাজা এই কথা বলিয়া অন্য কাহাকেও নিজের সমান মনে না করিয়া এই পৃথিবীতে বিচরণ করিবার ইচ্ছা করিলেন ॥৮॥

দম্ভোদ্ভবরাজা বার বার সেইরূপ আত্মশ্লাঘা করিতে থাকিলে, বিদ্বান্, সর্বত্র নির্ভয়চিত্ত ও প্রবলহৃদয় ব্রাহ্মণেরা তাঁহাকে নিষেধ করিলেন ॥৯॥

নিষেধ করিলেও রাজা ব্রাহ্মণদের নিকট বার বার সেইরূপই প্রশ্ন করিতেন; পরে একদা তপস্বী, মহাত্মা, বেদজ্ঞ ও ব্রতশালী ব্রাহ্মণেরা ক্রোধে উত্তেজিত হইয়া অতিদাম্ভিক, অতিগর্বিত ও বলমত্ত সেই রাজাকে বলিলেন—॥১০—১১॥

'রাজা! যুদ্ধে অনেকবীরবিজয়ী সেই যে পুরুষশ্রেষ্ঠ দুই জন আছেন, আপনি কখনও তাঁহাদের সমান হইবেন না' ॥১২॥

ব্রাহ্মণেরা এইরূপ বলিলে, সেই রাজা পুনরায় সেই ব্রাহ্মণদের নিকট জিজ্ঞাসা করিলেন—'সেই বীর দুই জন কোথায় আছেন? কোথায় তাঁহাদের জন্ম হইয়াছিল? তাঁহারা কি করেন? তাঁহাদের নামই বা কি?' ॥১৩॥

(৯) তঞ্চ বৈদ্যাঃ হ্যকৃপণাঃ…পি। (১১)…বেদপ্রত্যয়দর্শিনঃ…বা ব রা নি। (১২)…যৌ বৈ…বা ব রা নি।

ব্রাহ্মণা ঊচুঃ।

নরো নারায়ণশ্চৈব তাপসাবিতি নঃ শ্রুতম্।
আয়াতৌ মানুষে লোকে তাভ্যাং যুধ্যস্ব পার্থিব! ॥১৪॥
শ্রূয়েতে তৌ মহাত্মানৌ নরনারায়ণাবুভৌ।
তপো ঘোরমনির্দ্দেশ্যং তপ্যেতে গন্ধমাদনে ॥১৫॥
স রাজা মহতীং সেনাং যোজয়িত্বা ষড়ঙ্গিনীম্।
অমৃষ্যমাণঃ সংপ্রায়াদ্‌যত্র তাবপরাজিতৌ ॥১৬॥
স গত্বা বিষমং ঘোরং পর্বতং গন্ধমাদনম্।
মার্গমাণোঽন্বগচ্ছত্তৌ তাপসৌ বনমাশ্রিতৌ ॥১৭॥
তৌ দৃষ্ট্বা ক্ষুৎপিপাসাভ্যাং কৃশৌ ধমনিসন্ততৌ।
শীতবাতাতপৈশ্চৈব কর্শিতৌ পুরুষোত্তমৌ ॥১৮॥

ভারতকৌমুদী

নর ইতি। আয়াতৌ স্বর্গাদিতি শেষঃ ॥১৪॥
শ্রূয়েতে ইতি। অনির্দ্দেশ্যমনির্বচনীয়ম্। গন্ধমাদনে গিরৌ ॥১৫॥
স ইতি। ষড়ঙ্গিনীং হস্ত্যশ্বরথপদাতিশকটোষ্ট্রযুক্তাম্ ॥১৬॥
স ইতি। বিষমম্ উন্নতাবনতম্। মার্গমাণঃ অন্বিষ্যন্ ॥১৭॥

ভারতভাবদীপঃ

তস্মিন্নিতি ॥১—১০॥ বেদপ্রত্যয়দর্শিনঃ বেদজঃ প্রত্যয়ো ব্রহ্মাত্মৈক্যাপরোক্ষং তদেব দ্রষ্টুং শীলং যেষাং তে ॥১১—১৪॥ তপ্যেতে তাভ্যামিতি শেষঃ ॥১৫॥ ষড়ঙ্গিনীং রথনাগাশ্ব-

ব্রাহ্মণেরা বলিলেন—'আমাদের শুনা আছে যে, তপস্বী নর ও নারায়ণ স্বর্গ হইতে মনুষ্যলোকে আসিয়াছেন। রাজা! আপনি যাইয়া তাঁহাদের সহিত যুদ্ধ করুন ॥১৪॥

আমরা শুনিতে পাই—সেই মহাত্মা নর ও নারায়ণ উভয়েই গন্ধমাদন-পর্ব্বতে অনির্ব্বচনীয় ভয়ঙ্কর তপস্যা করিতেছেন' ॥১৫॥

তাহার পর দম্ভোদ্ভবরাজা অসহিষ্ণু হইয়া ষড়ঙ্গযুক্ত বিশাল সৈন্য যোজনা করিয়া—যেখানে অপরাজিত নর ও নারায়ণ ছিলেন, সেইখানে গমন করিলেন ॥১৬॥

তিনি ভয়ঙ্কর উঁচু-নীচু গন্ধমাদনপর্ব্বতে যাইয়া অন্বেষণ করিতে থাকিয়া বনস্থিত সেই তপস্বী দুই জনের নিকট উপস্থিত হইলেন ॥১৭॥

সেই ঋষিদের শরীর দুইটী ক্ষুধা ও পিপাসায় কৃশ, শিরাব্যাপ্ত এবং শীত,

(১৭) মৃগয়ানোঽন্বগচ্ছত্তৌ...পি।

অভিগম্যোপসংগৃহ্য পর্য্যপৃচ্ছদনাময়ম্ ।
তমর্চ্চিত্বা মূলফলৈরাসনেনোদকেন চ ॥১৯॥
ন্যমন্ত্রয়েতাং রাজানং কিং কার্য্যং ক্রিয়তামিতি ।
ততস্তামানুপূর্ব্বীং স পুনরেবান্বকীর্ত্তয়ৎ ॥২০॥ (বিশেষকম্)
বাহুভ্যাং মে জিতা ভূমির্নিহতাঃ সর্ব্বশত্রবঃ ।
ভবদ্ভ্যাং যুদ্ধমাকাঙ্ক্ষন্নুপযাতোঽস্মি পর্ব্বতম্ ।
আতিথ্যং দীয়তামেতৎ কাঙ্ক্ষিতং মে চিরং প্রতি ॥২১॥

নরনারায়ণাবূচতুঃ ।

অপেতক্রোধলোভোঽয়মাশ্রমো রাজসত্তম ! ।
ন হ্যস্মিন্নাশ্রমে যুদ্ধং কুতঃ শস্ত্রং কুতোঽনৃজুঃ ।
অন্যত্র যুদ্ধমাকাঙ্ক্ষ বহবঃ ক্ষত্রিয়াঃ ক্ষিতৌ ॥২২॥

ভারতকৌমুদী

তাবিতি। ধমনিসন্ততৌ শিরাব্যাপ্তদেহৌ। উপসংগৃহ্য পাদাবিতি শেষঃ। পর্য্যপৃচ্ছৎ রাজা। ন্যমন্ত্রয়েতাং তাপসৌ। ক্রিয়তামাবাভ্যাম্। স রাজা ॥১৮—২০॥

কীর্ত্তনপ্রকারমাহ বাহুভ্যামিতি। মে ময়া। এতদ্যুদ্ধরূপম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২১॥

অপেতেতি। অপেতৌ দূরীভূতৌ ক্রোধলোভৌ যস্মাৎ সঃ। অনৃজুঃ কুটিলো ব্যবহারঃ। ক্ষত্রিয়াঃ সন্তীতি শেষঃ। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২২॥

---

বায়ু ও আতপে ক্লান্ত ছিল; এই অবস্থায় রাজা তাঁহাদিগকে দেখিয়া, নিকটে যাইয়া, নমস্কার করিয়া মঙ্গল জিজ্ঞাসা করিলেন। তখন ঋষিরাও ফল, মূল, আসন ও জল দানপূর্ব্বক রাজার আদর করিয়া বলিলেন—'আমরা আপনার কি কার্য্য করিব'। তাহার পর রাজা তাঁহাদের নিকট আনুপূর্ব্বীক সমস্ত বৃত্তান্ত বলিলেন ॥১৮—২০॥

'আমি বাহুবলে পৃথিবী জয় করিয়াছি এবং সমস্ত শত্রু সংহার করিয়াছি। এখন আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়া এই পর্ব্বতে আসিয়াছি। অতএব আমার চিরকালের আকাঙ্ক্ষিত এই যুদ্ধরূপ আতিথ্যই আমাকে দান করুন' ॥২১॥

নর ও নারায়ণ বলিলেন—'রাজশ্রেষ্ঠ। এই আশ্রমে ক্রোধ ও লোভ নাই। সুতরাং যুদ্ধও নাই। এখানে অস্ত্রই বা কোথায় এবং কুটিল ব্যবহারই বা কোথায়? অতএব আপনি অন্যত্র যুদ্ধ কামনা করুন; পৃথিবীতে বহুতর ক্ষত্রিয় আছেন' ॥২২॥

---

(১৯) অভিগম্যোপসম্পূজ্য...পি।

রাম উবাচ।

উচ্যমানস্তথাপি স্ম ভূয় এবাভ্যভাষত।
পুনঃ পুনঃ ক্ষাম্যমাণঃ সান্ত্ব্যমানশ্চ ভারত! ॥২৩॥
দম্ভোদ্ভবো যুদ্ধমিচ্ছন্নাহ্বয়ত্যেব তাপসৌ।
ততো নরস্ত্বিষীকাণাং মুষ্টিমাদায় ভারত! ॥২৪॥
অব্রবীদেহি যুধ্যস্ব যুদ্ধকামুক! ক্ষত্রিয়!।
সর্ব্বশস্ত্রাণি চাদৎস্ব যোজয়স্ব চ বাহিনীম্ ॥২৫॥ (বিশেষকম্)
অহং হি তে বিনেষ্যামি যুদ্ধশ্রদ্ধামিতঃ পরম্।
যদাহ্বয়সি দর্পেণ ব্রাহ্মণপ্রমুখান্ জনান্ ॥২৬॥

দম্ভোদ্ভব উবাচ।

যদ্যেতদস্ত্রমস্মাসু যুক্তং তাপস! মন্যসে।
এতেনাপি ত্বয়া যোৎস্যে যুদ্ধার্থী হ্যহমাগতঃ ॥২৭॥

---

ভারতকৌমুদী

উচ্যেতি। স্মেতি পাদপূরণে। ক্ষাম্যমাণো যুদ্ধান্নিবর্ত্ত্যমানঃ। ইষীকাণাং তৃণবিশেষাণাম্। আদৎস্ব গৃহাণ। বাহিনীং সেনাম্ ॥২৩—২৫॥

অহমিতি। বিনেষ্যামি দূরীকরিষ্যামি। যুদ্ধায় ব্রাহ্মণাহ্বানমযুক্তমিতি ভাবঃ ॥২৬॥

যদীতি। এতদিষীকারূপম্। এতেনাপি প্রকারেণ। হি যস্মাৎ ॥২৭॥

---

পরশুরাম বলিলেন—'ভরতনন্দন! নর ও নারায়ণ ঋষি এইরূপ বলিলেন, বার বার যুদ্ধ হইতে নিবৃত্ত হইতে কহিলেন এবং অনুনয়-বিনয়ও করিলেন; তথাপি দম্ভোদ্ভবরাজা বার বারই ঐ কথা বলিলেন এবং যুদ্ধ ইচ্ছা করিয়া সেই তপস্বী দুই জনকে আহ্বান করিতে লাগিলেন। ভরতনন্দন! তাহার পর নর ইষীকামুষ্টি (একমুট নলখাগড়া) গ্রহণ করিয়া বলিলেন—'যুদ্ধকামুক ক্ষত্রিয়! আইস, যুদ্ধ কর, সমস্ত অস্ত্র ধারণ কর এবং সৈন্য যোজনা কর ॥২৩—২৫॥

ইহার পর আমিই তোমার যুদ্ধকামনা দূর করিব। যে হেতু তুমি দর্পবশতঃ ব্রাহ্মণপ্রভৃতি লোককেও যুদ্ধের জন্য আহ্বান কর' ॥২৬॥

দম্ভোদ্ভব বলিলেন—'তপস্বী! এই অস্ত্রই যদি আপনি আমাদের পক্ষে উপযুক্ত বলিয়া মনে করেন, তবে আমিও এইভাবেই যুদ্ধ করিব। কারণ, আমি যুদ্ধের জন্যই আসিয়াছি' ॥২৭॥

---

(২৬) দ্বিতীয়ার্দ্ধং পি বা ব ন্না নাস্তি।

রাম উবাচ।

ইত্যুক্ত্বা শরবর্ষেণ সর্বতঃ সমবাকিরৎ।
দম্ভোদ্ভবস্তাপসং তং জিঘাংসুঃ সহসৈনিকঃ ॥২৮॥
তস্য তানস্যতো ঘোরানিষূন্ পরতনুচ্ছিদঃ।
কদর্থীকৃত্য স মুনিরিষীকাভিঃ সমার্পয়ৎ ॥২৯॥
ততোঽস্মৈ প্রাসৃজদ্ ঘোরমৈষীকমপরাজিতঃ।
অস্ত্রমপ্রতিসন্ধেয়ং তদদ্ভুতমিবাভবৎ ॥৩০॥
তেষামক্ষীণি কর্ণাংশ্চ নাসিকাশ্চৈব মায়য়া।
নিমিত্তবেধী স মুনিরিষীকাভিঃ সমার্পয়ৎ ॥৩১॥
স দৃষ্ট্বা শ্বেতমাকাশমিষীকাভিঃ সমাচিতম্।
পাদয়োর্ন্যপতদ্রাজা স্বস্তি মেঽস্ত্বিতি চাব্রবীৎ ॥৩২॥
তমব্রবীন্নরো রাজন্! শরণ্যঃ শরণৈষিণাম্।
ব্রহ্মণ্যো ভব ধর্ম্মাত্মা মা চ স্মৈবং পুনঃ কৃথাঃ ॥৩৩॥

ভারতকৌমুদী

ইতীতি। সমবাকিরৎ সমাবৃণোৎ। সৈনিকৈঃ সহেতি সহসৈনিকঃ ॥২৮॥

তস্যেতি। অস্যতঃ ক্ষিপতঃ। ইষূন্ বাণান্। কদর্থীকৃত্য ব্যর্থীকৃত্য। সমার্পয়ৎ প্রাহরৎ ॥২৯॥

তত ইতি। অপরাজিতো নরো মুনিঃ। অপ্রতিসন্ধেয়মনিবার্য্যম্ ॥৩০॥

তেষামিতি। তেষাং সৈনিকানাম্। নিমিত্তবেধী লক্ষ্যভেত্তা। সমার্পয়ৎ প্রাহরৎ ॥৩১॥

স ইতি। সমাচিতং ব্যাপ্তম্। স্বস্তি মঙ্গলম্ ॥৩২॥

---

পরশুরাম বলিলেন—'এই কথা বলিয়া দম্ভোদ্ভবরাজা সৈন্যগণের সহিত মিলিত হইয়া সেই তপস্বীকে বধ করিবার ইচ্ছা করিয়া বাণবৃষ্টিদ্বারা সকল দিক্ আবৃত করিলেন ॥২৮॥

তখন নরমুনি দম্ভোদ্ভবরাজার সেই পরদেহচ্ছেদী ভয়ঙ্কর বাণসমূহ ব্যর্থ করিয়া ইষীকাদ্বারাই তাঁহাদিগকে প্রহার করিতে লাগিলেন ॥২৯॥

তৎপরে অপরাজিত নরমুনি দম্ভোদ্ভবরাজার প্রতি অনিবার্য্য ও ভয়ঙ্কর ঐষীকাস্ত্র নিক্ষেপ করিলেন; তাহা যেন অদ্ভুত বলিয়া বোধ হইতে লাগিল ॥৩০॥

এবং লক্ষ্যভেদী নরমুনি মায়া করিয়া ইষীকাদ্বারাই সৈন্যগণের চক্ষু, কর্ণ ও নাসিকা বিদ্ধ করিলেন ॥৩১॥

তখন ইষীকাব্যাপ্ত আকাশ শ্বেতবর্ণ হইয়াছে দেখিয়া দম্ভোদ্ভবরাজা যাইয়া নরমুনির চরণযুগলে পতিত হইলেন এবং বলিলেন—'আমার মঙ্গল হউক' ॥৩২॥

নৈতাদৃক্‌পুরুষো রাজন্! ক্ষত্রধর্ম্মমনুস্মরন্।
মনসা নৃপশার্দ্দূল! ভবত্যরিপুরঞ্জয়ঃ ॥৩৪॥
মা চ দর্পসমাবিষ্টঃ ক্ষেপ্সীঃ কাংশ্চিৎ কথঞ্চন।
অল্পীয়াংসং বিশিষ্টং বা তত্তে রাজন্! সমাহিতম্ ॥৩৫॥
কৃতপ্রজ্ঞো বীতলোভো নিরহঙ্কার আত্মবান্।
দান্তঃ ক্ষান্তো মৃদুঃ সৌম্যঃ প্রজাঃ পালয় পার্থিব! ॥৩৬॥
মাস্ম ভূয়ঃ ক্ষিপেঃ কঞ্চিদবিদিত্বা বলাবলম্।
অনুজ্ঞাতঃ স্বস্তি গচ্ছ মৈবং ভূয়ঃ সমাচরেঃ।
কুশলং ব্রাহ্মণান্ পৃচ্ছেরাবয়োর্ব্বচনাদ্‌ভৃশম্ ॥৩৭॥

ভারতকৌমুদী

তমিতি। ব্রহ্মণ্যো ব্রাহ্মণহিতঃ। এবমিত্থঞ্চ পুনর্মাস্ম কৃথাঃ ॥৩৩॥

নেতি। হে রাজন্! নৃপশার্দ্দূল! অরিপুরঞ্জয়ঃ ক্ষত্রিয়ঃ পুরুষঃ ক্ষত্রধর্ম্মমনুস্মরন্, মনসাপি, এতাদৃক্ যুদ্ধানভিলাষিণা সহ যুদ্ধাভিলাষী ন ভবতীত্যর্থঃ ॥৩৪॥

মেতি। মা ক্ষেপ্সীঃ ন আক্রামেঃ। বিশিষ্টঃ প্রধানম্। সমাহিতমুচিতম্ ॥৩৫॥

কৃতেতি। কৃতপ্রজ্ঞঃ শিক্ষিতবুদ্ধিঃ। আত্মবান্ মনস্বী। দান্ত ইন্দ্রিয়জয়ী ॥৩৬॥

মাস্মেতি। ক্ষিপেঃ আক্রামেঃ। স্বস্তি মঙ্গলেন। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৭॥

রাজা! তখন শরণার্থীদিগের রক্ষাকর্ত্তা নরমুনি তাঁহাকে বলিলেন— 'রাজা! আপনি ব্রাহ্মণগণের হিতকারী ও ধর্ম্মাত্মা হউন এবং পুনরায় যেন এরূপ করেন না ॥৩৩॥

রাজা! রাজশ্রেষ্ঠ! শত্রুনগরবিজয়ী ক্ষত্রিয়পুরুষ ক্ষত্রিয়ের ধর্ম্ম স্মরণ করিয়া মনে মনেও এরূপ (যুদ্ধানভিলাষীর সহিত যুদ্ধাভিলাষী) হন না ॥৩৪॥

রাজা! আপনি দর্পযুক্ত হইয়া দুর্ব্বল, বা প্রবল, কিংবা অন্য কোন প্রকার লোককে কোন কারণে আক্রমণ করিবেন না; তাহাই আপনার পক্ষে ন্যায্য ॥৩৫॥

নরনাথ! আপনি শিক্ষিতবুদ্ধি, লোভশূন্য, অহঙ্কারবিহীন, উদারচেতা, জিতেন্দ্রিয়, ক্ষমাশীল, কোমলমূর্ত্তি ও সুন্দরস্বভাব হইয়া প্রজা পালন করুন ॥৩৬॥

আপনি বলাবল না জানিয়া পুনরায় কাহাকেও আক্রমণ করিবেন না। আমরা আপনাকে অনুমতি দিলাম; আপনি কুশলে গমন করুন; কিন্তু পুনরায় এরূপ আচরণ করিবেন না এবং আমাদের বাক্য অনুসারে ব্রাহ্মণদের নিকট বিশেষভাবে মঙ্গল জিজ্ঞাসা করিবেন ॥৩৭॥

(৩৬) মৃদুঃ প্রাজ্ঞঃ···পি,·· সৌম্য!··নি।

ততো রাজা তয়োঃ পাদাবভিবাদ্য মহাত্মনোঃ।
প্রত্যাজগাম স্বপুরং ধর্ম্মঞ্চৈবাচরদ্‌ভৃশম্ ॥৩৮॥
সুমহচ্চাপি তৎ কর্ম্ম যন্নরেণ কৃতং পুরা।
ততো গুণৈঃ সুবহুভিঃ শ্রেষ্ঠো নারায়ণোঽভবৎ ॥৩৯॥
তস্মাদ্‌ যাবদ্ধনুঃশ্রেষ্ঠে গাণ্ডীবেঽস্ত্রং ন যুজ্যতে।
তাবত্ত্বং মানমুৎসৃজ্য গচ্ছ রাজন্! ধনঞ্জয়ম্ ॥৪০॥
কাকুদীকং শুকং নাকমক্ষিসন্তর্জ্জনং তথা।
সন্তানং নর্ত্তকং ঘোরমাস্যমোদকমষ্টমম্ ॥৪১॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তয়োর্নরনারায়ণয়োঃ। ধর্ম্মমাচরচ্চ ভৃতঃ প্রভৃতি ॥৩৮॥

সুমহদিতি। তৎ দম্ভোদ্ভবদমনরূপম্। ততো নরাৎ ॥৩৯॥

তস্মাদিতি। মানং গর্বম্। গচ্ছ সন্ধিনা শাস্তয়ে আশ্রয় ॥৪০॥

অথ কিং কিমস্ত্রং গাণ্ডীবে যোক্তুমর্হতীত্যাহ কাকুদীকমিতি। গজাশ্বারোহিণঃ সৈনিকা যদস্ত্রস্পর্শেন গজাশ্বয়োঃ ককুদি স্বপন্তি, তৎ প্রস্বাপনাপরপর্য্যায়ং কাকুদীকং নামাস্ত্রম্। পদাতয়ো যদস্ত্রস্পর্শেন নিদ্রাকালে শুকা ইব নষ্টসংজ্ঞা বিচেতসো বিকৃতচিত্তা বা ভবন্তি, তৎ সম্মোহনাপরপর্য্যায়ং শুকং নামাস্ত্রম্। সর্ববিধা এব সৈনিকা যদস্ত্রসংসর্গেণ স্বর্গগমনায় প্রবৃত্তে উল্লম্ফন্তি, তদুন্মাদনাপরপর্য্যায়ং নাকাখ্যমস্ত্রম্। সৈন্যা যদস্ত্রদর্শনমাত্রেণ ভয়াত্ত্রস্যন্তে, তৎ ত্রাসনাপরপর্য্যায়ম্ অক্ষিসন্তর্জনং নামাস্ত্রম্। সৈনিকা যদবিচ্ছিন্নাস্ত্রদর্শনাৎ রুদন্তি, তদ্দৈবতাপরপর্য্যায়ং সন্তানং নামাস্ত্রম্। যোদ্ধারো যেন স্পৃষ্টা উন্মত্তাঃ সন্তো বিচেষ্টন্তে

ভারতভাবদীপঃ

পাদাতশকটোত্তরবতীম্ ॥১৬—৪০॥ কাকুদীকমিত্যাদয়োঽষ্টাবস্ত্রজাতয়ঃ যেনাস্ত্রেণাভিভূতা রথগজাদীনাং ককুদ্যেব শেরতে তৎকাকুদীকং প্রস্বাপনং নাম। যেন শুকনলিকান্যায়েন অভয়েঽপি ভয়দর্শিনো হয়রথাদিপাদেষু গাঢ়ং শ্লিষ্যন্তি তৎ শুকং মোহনং নাম। যেন স্বর্গনগরং পশ্যতি তন্নামকম্ উন্মাদনং নাম। যেন ক্ষিপ্তমাত্রেণানুবিদ্ধাস্ত্রাসাৎ শকৃন্মূত্রং স্রবন্তি তৎ অক্ষিসন্তর্জ্জনং ত্রাসনং নাম। সন্তানম্ অবিচ্ছেদেন শস্ত্রাণাং বৃষ্টিকরম্ ঐন্দ্রাদি দিব্যং

---

তাহার পর দম্ভোদ্ভবরাজা মহাত্মা নর ও নারায়ণ ঋষির চরণযুগলে নমস্কার করিয়া আপন রাজধানীতে প্রত্যাগমন করিলেন এবং তদবধি বিশেষভাবে ধর্ম্মাচরণ করিতে লাগিলেন ॥৩৮॥

অতএব পূর্ব্বকালে নরঋষি যে কার্য্য করিয়াছিলেন, তাহা বিশেষ প্রশস্তই হইয়াছিল। নারায়ণঋষি বহুতর গুণে নর অপেক্ষাও শ্রেষ্ঠ ছিলেন ॥৩৯॥

অতএব রাজা! যেপর্য্যন্ত ধনুঃশ্রেষ্ঠ গাণ্ডীবে অস্ত্রসংযুক্ত না হয়, তাহার মধ্যেই আপনি গর্ব ত্যাগ করিয়া অর্জ্জুনকে আশ্রয় করুন ॥৪০॥

এতৈর্বিদ্ধাঃ সর্ব এব মরণং যান্তি মানবাঃ।
উন্মত্তাশ্চ বিচেষ্টন্তে নষ্টসংজ্ঞা বিচেতসঃ ॥৪২॥
স্বপন্তি চ প্লবন্তে চ চ্ছর্দ্দয়ন্তি চ মানবাঃ।
মূত্রয়ন্তে চ সততং রুদন্তি চ হসন্তি চ ॥৪৩॥
কামক্রোধৌ লোভমোহৌ মদমানৌ তথৈব চ।
মাৎসর্য্যাহঙ্কৃতী চৈব ক্রমাদেত উদাহৃতাঃ ॥৪৪॥
নির্ম্মাতা সর্বলোকানামীশ্বরঃ সর্বকর্ম্মবিৎ।
যস্য নারায়ণো বন্ধুরর্জ্জুনো দুঃসহো যুধি ॥৪৫॥
কস্তমুৎসহতে জেতুং ত্রিষু লোকেষু ভারত!।
বীরং কপিধ্বজং জিষ্ণুং যস্য নাস্তি সমো যুধি ॥৪৬॥

ভারতকৌমুদী

নৃত্যন্তি, তদ্গান্ধর্ব্বাপরপর্য্যায়ং নর্ত্তকং নামাস্ত্রম্। যেধা যদস্ত্রস্পৃষ্টাঃ সন্তশ্ছর্দ্দয়ন্তি বমন্তি, তদ্রাক্ষসাপরপর্য্যায়ং ঘোরাখ্যং সপ্তমমস্ত্রম্। সৈন্যা যেনাহতা হসন্তি, তৎ পৈশাচাপরপর্য্যায়ম্ আশুমোদকং নামাষ্টমমস্ত্রম্ ॥৪১॥

এতেষাং প্রয়োগে শেষফলং মরণমেবেত্যাহ এতৈরিতি। উন্মত্তা ইত্যাদয়ো গতার্থাঃ ॥৪২॥

স্বপন্তীতি। এতেঽপি বিবৃতার্থাঃ। "ছর্দ্দ বমনে" ইতি চৌরাদিকো ধাতুঃ ॥৪৩॥

কামেতি। মানো গর্ব্বঃ। মাৎসর্য্যং দ্বেষঃ। এতে দোষাঃ পরিহার্য্যতয়োদাহৃতাঃ ॥৪৪॥

নিবিতি। নির্ম্মাতা স্রষ্টা। সঃ অর্জ্জুনো যুধি সর্ব্বেষামেব দুঃসহঃ ॥৪৫॥

ক ইতি। উৎসহতে শক্নোতি। জিষ্ণুং সর্বত্র জয়শীলম্ ॥৪৬॥

---

প্রস্বাপন, সম্মোহন, উন্মাদন, ত্রাসন, দৈবত, গান্ধর্ব্ব, রাক্ষস ও পৈশাচ এই অষ্টবিধ অস্ত্র ॥৪১॥

এই অস্ত্রগুলিদ্বারা বিদ্ধ হইয়া সকল মানুষই মৃত্যুমুখে পতিত হয়। মানুষ গান্ধর্ব্ব অস্ত্রে আহত হইয়া উন্মত্তের ন্যায় নৃত্য করে এবং সম্মোহনাস্ত্র স্পর্শ হইলে মানুষ চৈতন্যহীন বা বিকৃতচিত্ত হইয়া যায় ॥৪২॥

প্রস্বাপন অস্ত্রে হস্তী ও অশ্বের উপরে শয়ন করে, উন্মাদন অস্ত্রে উল্লম্ফন করে, রাক্ষসাস্ত্রে বমন করে, ত্রাসনাস্ত্রে মূত্রত্যাগ করিতে থাকে, দৈবতাস্ত্রে রোদন করে এবং পৈশাচাস্ত্রে হাস্য করিতে থাকে ॥৪৩॥

কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ, মান, মাৎসর্য্য ও অহঙ্কার এই আটটা দোষ সকলেরই ক্রমশঃ পরিহার্য্য ॥৪৪॥

সমগ্র জগতের সৃষ্টিকর্ত্তা ও অধীশ্বর এবং সর্বকর্ম্মজ্ঞ নারায়ণ যাঁহার বন্ধু, সেই অর্জ্জুন যুদ্ধে সকলেরই দুঃসহ ॥৪৫॥

---

(৪৪) অয়ং শ্লোকঃ পি খা ব রা নাস্তি।

অসংখ্যেয়া গুণাঃ পার্থে তদ্বিশিষ্টো জনার্দ্দনঃ।
ত্বমেব ভূয়ো জানাসি কুন্তীপুত্রং ধনঞ্জয়ম্ ॥৪৭॥
নরনারায়ণৌ যৌ তৌ তাবেবার্জ্জুনকেশবৌ।
বিজানীহি মহারাজ! প্রবীরৌ পুরুষোত্তমৌ ॥৪৮॥
যদ্যেতদেবং জানাসি ন চ মামভিশঙ্কসে।
আর্য্যাং মতিং সমাস্থায় শাম্য ভারত! পাণ্ডবৈঃ ॥৪৯॥
অথ চেন্মন্যসে শ্রেয়ো ন মে ভেদো ভবেদিতি।
প্রশাম্য ভরতশ্রেষ্ঠ! মা চ যুদ্ধে মনঃ কৃথাঃ ॥৫০॥

ভারতকৌমুদী

অসমিতি। তস্মাৎ পার্থাদ্বিশিষ্টঃ প্রধানঃ। ভূয়ো বহুলং যথা স্যাত্তথা ॥৪৭॥

নরেতি। যৌ তাবভূতাম্। প্রবীরৌ মহাবীরৌ ॥৪৮॥

যদীতি। আর্য্যাং সতীম্, আস্থায় অবলম্ব্য, শাম্য শান্তো ভব ॥৪৯॥

অথেতি। ভেদঃ পাণ্ডবৈঃ সহানৈক্যম্। প্রশাম্য সন্ধিনা প্রশান্তো ভব ॥৫০॥

ভারতভাবদীপঃ

নর্ত্তনং নর্ত্তনকরং পৈশাচম্। ঘোরং কদনকরং রাক্ষসম্। আস্তমোদকং যেনাভিহতাঃ মৃগে পাষাণং দত্ত্বা মবশার্থমেব প্রতিষ্ঠন্তে তৎ যাম্যং নাম। অত্রৈব উন্মত্তাশ্চেতি শ্লোকোক্তা দোষা যথাযোগ্যং সম্বন্ধনীয়াঃ ॥৪১—৫১॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উননবতিতমোঽধ্যায়ঃ ॥৮৯॥

---

ভরতনন্দন! যুদ্ধে যাঁহার সমান কেহ নাই, সেই বীর ও জয়শীল অর্জ্জুনকে ত্রিভুবনের মধ্যে কোন্ লোক জয় করিতে সমর্থ হয়? ॥৪৬॥

অর্জ্জুনের গুণ অসংখ্য এবং কৃষ্ণ তাঁহা অপেক্ষাও শ্রেষ্ঠ। রাজা! আপনিই ত কুন্তীনন্দন অর্জ্জুনকে অধিক জানেন ॥৪৭॥

পূর্বে সেই যে নর ও নারায়ণ ঋষি ছিলেন, তাঁহারাই অর্জ্জুন ও কৃষ্ণ হইয়াছেন। অতএব মহারাজ! আপনি কৃষ্ণ ও অর্জ্জুনকে মহাবীর ও পুরুষ-শ্রেষ্ঠ বলিয়া অবগত হউন ॥৪৮॥

ভরতনন্দন! আপনি যদি ইহা এইরূপই জানিয়া থাকেন এবং আমার কথায় সন্দেহ না করেন, তবে নির্দ্দোষ বুদ্ধি আশ্রয় করিয়া পাণ্ডবগণের সহিত শান্ত হউন ॥৪৯॥

ভরতশ্রেষ্ঠ! 'পাণ্ডবগণের সহিত আমার যেন অনৈক্য হয় না' এইরূপই যদি আপনি ভাল মনে করেন, তবে শান্ত হউন, যুদ্ধের দিকে মন দিবেন না ॥৫০॥

(৪৮)...প্রবীরৌ পুরুষর্ষভৌ—পি।

ভবতাঞ্চ কুরুশ্রেষ্ঠ! কুলং বহুমতং ভুবি।
তত্তথৈবাস্তু ভদ্রং তে স্বার্থমেবোপচিন্তয় ॥৫১॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি
ভগবদ্‌যানে দম্ভোদ্ভবোপাখ্যানে ঊননবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——::——

## নবতিতমোঽধ্যায়ঃ।

——:*:——

বৈশম্পায়ন উবাচ।
জামদগ্ন্যবচঃ শ্রুত্বা কণ্বোঽপি ভগবানৃষিঃ।
দুর্য্যোধনমিদং বাক্যমব্রবীৎ কুরুসংসদি ॥১॥
কণ্ব উবাচ।
অক্ষয়শ্চাব্যয়শ্চৈব ব্রহ্মা লোকপিতামহঃ।
তথৈব ভগবন্তৌ তৌ নরনারায়ণাবৃষী ॥২॥

---

ভারতকৌমুদী

ভবতামিতি। তে তব, ভদ্রং মঙ্গলমস্তু। স্বার্থং নিজহিতম্ ॥৫১॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভাবতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্বণি ভগবদ্‌যানে ঊননবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

——(::)——

জামেতি। কণ্বঃ শকুন্তলায়াঃ পালয়িতৃত্বেনাদিপর্বণ্যুক্তঃ ॥১॥
অক্ষয় ইতি। অক্ষয়ো লয়ং যাবন্নাশহীনঃ, অব্যয়ো হ্রাসরহিতঃ ॥২॥

---

কৌরবশ্রেষ্ঠ! আপনাদের বংশটা জগতে বিশেষ গৌরবের পাত্র। সুতরাং তাহা সেইরূপই থাকুক, আপনারও মঙ্গল হউক; আপনি নিজের হিতেরই চিন্তা করুন' ॥৫১॥

——○⊙○——

বৈশম্পায়ন বলিলেন—পরশুরামের কথা শুনিয়া ভগবান্ কণ্বমুনিও কৌরব-সভায় দুর্য্যোধনকে এই কথা কহিলেন ॥১॥

কণ্ব কহিলেন—'লোকপিতামহ ব্রহ্মার নাশও নাই, হ্রাসও নাই; ভগবান্ নর ও নারায়ণ ঋষিও সেইরূপই বটেন ॥২॥

---

* '...ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

আদিত্যানাং হি সর্ব্বেষাং বিষ্ণুরেকঃ সনাতনঃ।
অজয্যশ্চাব্যয়শ্চৈব শাশ্বতঃ প্রভুরীশ্বরঃ ॥৩॥
নিমিত্তমরণাশ্চান্যে চন্দ্রসূর্য্যৌ মহী জলম্।
বায়ুরগ্নিস্তথাকাশং গ্রহাস্তারাগণাস্তথা ॥৪॥
তে চ ক্ষয়ান্তে জগতো হিত্বা লোকত্রয়ং সদা।
ক্ষয়ং গচ্ছন্তি বৈ সর্বে সৃজ্যন্তে চ পুনঃ পুনঃ ॥৫॥
মুহূর্ত্তমরণাস্ত্বন্যে মানুষা মৃগপক্ষিণঃ।
তৈর্য্যগ্যোন্যাশ্চ যে চান্যে জীবলোকচরাস্তথা ॥৬॥
ভূয়িষ্ঠেন তু রাজানঃ শ্রিয়ং ভুক্ত্বায়ুষঃ ক্ষয়ে।
তরুণাঃ প্রতিপদ্যন্তে ভোক্তুং সুকৃতদুষ্কৃতে ॥৭॥

ভারতকৌমুদী

আদিত্যানামিতি। আদিত্যানাং দেবানাং মধ্যে। অজয্যো জেতুমশক্যঃ, প্রভুঃ শক্তিমান্ ॥৩॥

নিমিত্তেতি। নিমিত্তান্নিয়তকালাদেব মরণং যেষাং তে। তানাহ চন্দ্রেত্যাদি ॥৪॥

ত ইতি। তে চন্দ্রাদয়ঃ। সৃজ্যন্তে বিধাত্রা ॥৫॥

মুহূর্ত্তেতি। মুহূর্ত্তমরণা অল্পায়ুষঃ। তৈর্য্যগ্যোন্যাঃ তির্য্যগ্যোনিজা মৎস্যাদয়ঃ ॥৬॥

ভূয়িষ্ঠেনেতি। ভূয়িষ্ঠেন বাহুল্যেন। আয়ুষঃ ক্ষয়ে মৃত্যৌ সতি। তরুণা নবীনাঃ ॥৭॥

ভারতভাবদীপঃ

জামদগ্ন্যেতি ॥১॥ অব্যয়ঃ অপচয়শূন্যঃ ॥২॥ প্রভবত্যস্মাদিতি প্রভুর্জগত উপাদানকারণং ঘটস্যেব মৃৎপিণ্ডঃ ॥৩॥ নিমিত্তমরণা ইতি নাশবন্ত ইত্যর্থঃ। পাঠান্তরে নিমিত্তকারণানি চক্রচীবরকুলালাদিস্থানীয়ানি ॥৪—৬॥ তরুণা ইতি ভোগকালে যুদ্ধেন মরণং মা প্রাপ্নুবন্তী-

আবার সকল দেবগণের মধ্যে একমাত্র বিষ্ণুই অজেয়, হ্রাসবিহীন, সনাতন, নিত্য, প্রভাবশালী এবং সকলের নিয়ন্তা ॥৩॥

আর চন্দ্র, সূর্য্য, পৃথিবী, জল, অগ্নি, বায়ু, আকাশ, গ্রহ ও নক্ষত্রপ্রভৃতি অন্য সকলেরই নিয়ত সময়ে বিনাশ হয় ॥৪॥

জগতের বিনাশের পরে সে সকলই ত্রিভুবন পরিত্যাগ করিয়া বিনাশ প্রাপ্ত হয় এবং পুনরায় সেগুলির সৃষ্টি হয়। এই ঘটনা চিরকালই বার বার হইয়া আসিতেছে ॥৫॥

আর মানুষ, পশু, পক্ষী এবং মর্ত্ত্যচর অন্যান্য তির্য্যগ্যোনিজাত প্রাণীরা অল্পকালের মধ্যেই মৃত্যুমুখে পতিত হয় ॥৬॥

(৬)…তির্য্যগ্যোনিশ্চ…নি,…তৈর্য্যগ্যোন্যশ্চ…বা ব ব্রা। (৭) ভূয়িষ্ঠা যে তু রাজানঃ …নি।

স ভবান্ ধর্ম্মপুত্রেণ শমং কর্ত্তুমিহার্হতি।
পাণ্ডবাঃ কুরবশ্চৈব পালয়ন্তু বসুন্ধরাম্ ॥৮॥
বলবানহমিত্যেব ন মন্তব্যং সুযোধন!।
বলবন্তো বলিভ্যো হি দৃশ্যন্তে পুরুষর্ষভ! ॥৯॥
ন বলং বলিনাং মধ্যে বলং ভবতি কৌরব!।
বলবন্তো হি তে সর্ব্বে পাণ্ডবা দেববিক্রমাঃ ॥১০॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
মাতলের্দাতুকামস্য কন্যাং মৃগয়তো বরম্ ॥১১॥
মতস্ত্রৈলোক্যনাথস্য মাতলির্নাম সারথিঃ।
তস্যৈকৈব কুলে কন্যা রূপতো লোকবিশ্রুতা ॥১২॥

ভারতকৌমুদী

স ইতি। স রাজা। অল্পায়ুষ্কতয়া যুষ্মাকং নির্বিঘ্নভোগ এব শ্রেয়ানিতি ভাবঃ ॥৮॥
বলবানিতি। উৎকর্ষাপকর্ষয়োশ্চিরমেবানবস্থেত্যাশয়ঃ ॥৯॥
নেতি। বলং সৈন্যম্, বলং শক্তিঃ। বলবন্তঃ শক্তিমন্তঃ, যতো দেববিক্রমাঃ ॥১০॥
গাণ্ডীবস্য কৃষ্ণস্য চাসাধারণ্যমাবেদয়িতুমাখ্যানমবতারয়তি অত্রেতি। বরং পাত্রম্, মৃগয়তঃ অন্বিষ্যতো মাতলেরিতিহাসমিতি সম্বন্ধঃ ॥১১॥

প্রায় রাজারাও সম্পদ্ ভোগ করিয়া মৃত্যুর পরে আবার পুণ্য ও পাপের ফল ভোগ করিবার জন্য নূতন হইয়া জন্ম গ্রহণ করেন ॥৭॥

দুর্য্যোধন। তুমিও সেই রাজা। সুতরাং যুধিষ্ঠিরের সহিত শান্তিস্থাপন করাই তোমার উচিত। তা'র পর পাণ্ডবেরা ও কৌরবেরা মিলিত হইয়া পৃথিবী পালন কর ॥৮॥

দুর্য্যোধন। 'আমিই বলবান্' এইরূপ মনে করা তোমার উচিত নহে। কারণ, পুরুষশ্রেষ্ঠ। বলবান্ অপেক্ষাও বলবান্ দেখা যায় ॥৯॥

কুরুনন্দন। বলবান্‌দিগের মধ্যে সৈন্যবলই প্রকৃত বল নহে। বিশেষতঃ সেই পাণ্ডবেরা সকলেই দেবতার ন্যায় বিক্রমশালী বলিয়া অত্যন্ত বলবান্ ॥১০॥

মাতলি যখন কন্যাদান করিবার ইচ্ছায় বরের অন্বেষণ করিতেছিলেন, সেই সময়ের তাঁহার ইতিহাস এবিষয়ে ঐতিহাসিকেরা উল্লেখ করিতে পারেন ॥১১॥

'মাতলি'-নামে ইন্দ্রের এক প্রিয় সারথি আছেন। রূপে জগদ্বিখ্যাত একটীমাত্র কন্যা তাঁহার বংশে জন্মিয়াছিল ॥১২॥

(১২) মতস্ত্রিলোকরাজস্য...বা ব রা নি।

গুণকেশীতি বিখ্যাতা নাম্না সা দেবরূপিণী।
শ্রিয়া চ বপুষা চৈব স্ত্রিয়োঽন্যাঃ সাতিরিচ্যতে ॥১৩॥
তস্যাঃ প্রদানসময়ং মাতলিঃ সহ ভার্য্যয়া।
জ্ঞাত্বা বিমমৃশে রাজন্! তৎপরঃ পরিচিন্তয়ন্ ॥১৪॥
ধিক্ খল্বলঘুশীলানামুচ্ছ্রিতানাং যশস্বিনাম্।
নরাণাং মৃদুসত্ত্বানাং কুলে কন্যাপ্ররোহণম্ ॥১৫॥
মাতুঃ কুলং পিতৃকুলং যত্র চৈব প্রদীয়তে।
কুলত্রয়ং সংশয়িতং কুরুতে কন্যকা সতাম্ ॥১৬॥
দেবমানুষলোকৌ দ্বৌ মানুষেণৈব চক্ষুষা।
অবগাহ্যৈব বিচিতৌ ন চ মে রোচতে বরঃ ॥১৭॥

ভারতকৌমুদী

মত ইতি। মতঃ প্রিয়ঃ, ত্রৈলোক্যনাথস্য ইন্দ্রস্য। একৈব কন্যা জাতা ॥১২॥
গুণেতি। সা কন্যা, অতিরিচ্যতে অতিক্রামতি ॥১৩॥
তস্যা ইতি। বিমমৃশে আলোচয়ামাস। তৎপর একাগ্রচিত্তঃ ॥১৪॥
ধিগিতি। উচ্ছ্রিতানামুন্নতবংশানাম্। মৃদুসত্ত্বানামল্পবলানাম্। কন্যাপ্ররোহণং ধিক্ ॥১৫॥
মাতুরিতি। যত্র কুলে, প্রদীয়তে কন্যা। সংশয়িতং কুরুতে স্বদোষেণ ॥১৬॥
দেবেতি। মানুষেণৈব রূপপ্রত্যক্ষকারিণা, ন পুনর্দৈবরৎ মনোনয়নেনেতি ভাবঃ। অবগাহ্যৈব সর্ব্বত্র বিচর্য্যৈব, বিচিতৌ অন্বিষ্টৌ ॥১৭॥

সেই কন্যাটীর নাম ছিল—'গুণকেশী' এবং রূপে সে—দেবকন্যার তুল্যা ছিল, আর লাবণ্যে ও দেহের সৌষ্ঠবে সে অন্য মহিলাদিগকে অতিক্রম করিয়াছিল ॥১৩॥

রাজা! তাহাকে দান করিবার সময় উপস্থিত হইয়াছে জানিয়া মাতলি একাগ্রচিত্ত হইয়া চিন্তা করিয়া ভার্য্যার সহিত আলোচনা করিতে লাগিলেন—॥১৪॥

'উদারচেতা, উন্নতবংশ, যশস্বী, অথ চ দুর্ব্বল মানুষের বংশে কন্যার জন্মকে আমি নিন্দা করি ॥১৫॥

মাতৃকুল, পিতৃকুল এবং যে কুলে দান করা হয়, সজ্জনগণের এই তিনটী কুলকেই কন্যা সংশয়াপন্ন করে ॥১৬॥

দেবলোক ও মানুষলোক এই দুইটী লোকেই বিচরণ করিয়া মানুষনয়নেই

(১৭)…মানসেনৈব চক্ষুষা…পি।

কণ্ব উবাচ।

ন দেবান্ নৈব দিতিজান্ ন গন্ধর্ব্বান্ ন মানুষান্।
অরোচয়দ্বরকৃতে তথৈব বহুলানৃষীন্ ॥১৮॥
ভার্য্যয়া তু স সংমন্ত্র্য সহ রাত্রৌ সুধর্ম্ময়া।
মাতলির্নাগলোকায় চকার গমনে মতিম্ ॥১৯॥
ন মে দেবমনুষ্যেষু গুণকেশ্যাঃ সমো বরঃ।
রূপতো দৃশ্যতে কশ্চিন্নাগেষু ভবিতা ধ্রুবম্ ॥২০॥
ইত্যামন্ত্র্য সুধর্ম্মাং স কৃত্বা চাভিপ্রদক্ষিণম্।
কন্যাং শিরস্যুপাঘ্রায় প্রবিবেশ মহীতলম্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:*:——

ভারতকৌমুদী

নেতি। বরকৃতে গুণকেশ্যা বরত্বনিমিত্তে ॥১৮॥

ভার্য্যয়েতি। সুধর্ম্ময়া তদাখ্যযা। নাগলোকায় পাতালায় ॥১৯॥

নেতি। সম উপযুক্তঃ। ভবিতা স্থাস্যতি ॥২০॥

ভারতভাবদীপঃ

অর্থঃ ॥৭—৯॥ বলং সৈন্যং বলিনাম্ ঔরসবলতাং বলং সামর্থ্যং ন ভবতি ॥১০॥ মাতলেরিতিহাসমিতি সম্বন্ধঃ ॥১১—১৪॥ উচ্ছ্রিতানাং মহত্তয়া খ্যাতানাম্ ॥১৫—১৬॥ চক্ষুষা জানেন বিচিন্তৌ অন্বিষিতৌ ॥১৭—২১॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবতিতমোঽধ্যায়ঃ ॥৯০॥

আমি অন্বেষণ করিয়াছি; কিন্তু কোন ব্যক্তিই গুণকেশীর বররূপে আমার অভিপ্রেত হয় নাই' ॥১৭॥

কণ্ব বলিলেন—দেব, দানব, গন্ধর্ব্ব, মনুষ্য এবং বহুতর ঋষি পর্য্যবেক্ষণ করিয়াও মাতলি গুণকেশীর বর নির্ব্বাচন করিতে পারিলেন না ॥১৮॥

তাহার পর মাতলি একদা রাত্রিতে সুধর্ম্মানাম্নী ভার্য্যার সহিত আলোচনা করিয়া পাতালে যাইবার সঙ্কল্প করিলেন (এবং বলিলেন—) ॥১৯॥

'দেবতা বা মানুষের মধ্যে কোন ব্যক্তিকেই গুণকেশীর উপযুক্ত বররূপে দেখা গেল না। কিন্তু নিশ্চয়ই পাতালে থাকিবে' ॥২০॥

* '...সপ্তনবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# একনবতিতমোঽধ্যায়ঃ।

কণ্ব উবাচ।

মাতলিস্তু ব্রজন্ মার্গে নারদেন সুরর্ষিণা।
বরুণং গচ্ছতা দ্রষ্টুং সমাগচ্ছদ্‌যদৃচ্ছয়া ॥১॥
নারদোঽথাব্রবীদেনং ক্ক ভবান্ গন্তুমুদ্যতঃ।
স্বেন বা সূত! কার্য্যেণ শাসনাদ্বা শতক্রতোঃ ॥২॥
মাতলির্নারদেনৈবং সংপৃষ্টঃ পথি গচ্ছতা।
যথাবৎ সর্বমাচষ্ট স্বকার্য্যং নারদং প্রতি ॥৩॥

---

ভাবকৌমুদী

ইতীতি। সুধর্ম্মা তদাখ্যাং ভার্য্যাম্। অভিপ্রদক্ষিণম্ অভীষ্টদেবতানাং। মহীতলং পাতালম্ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—— (ঃ) ——

মাতলিরিতি। সমাগচ্ছৎ মিলিতোঽভবৎ, যদৃচ্ছয়া অতর্কিতভাবেন ॥১॥

নারদ ইতি। এনং মাতলিম্। স্বেন স্বকীয়েন। শাসনাদাদেশাৎ, শতক্রতোরিন্দ্রস্য ॥২॥

মাতলিরিতি। স্বকার্য্যং গুণকেশ্যা বরান্বেষণম্ ॥৩॥

---

মাতলি নিজভার্য্যা সুধর্ম্মার সহিত এইরূপ আলোচনা করিয়া অভীষ্টদেবতা-প্রদক্ষিণ ও কন্যার মস্তকাঘ্রাণপূর্বক পাতালে যাইয়া প্রবেশ করিলেন ॥২১॥

——ঃ০০——

কণ্ব বলিলেন—'মাতলি যাইবার সময়ে পথে অতর্কিতভাবে দেবর্ষি নারদের সহিত মিলিত হইলেন। কারণ, নারদও বরুণের সহিত সাক্ষাৎ করিবার জন্য যাইতেছিলেন ॥১॥

তাহার পর নারদ মাতলিকে বলিলেন—'মাতলি! তুমি আপন কার্য্যে কিংবা দেবরাজের আদেশে কোথায় যাইতে উদ্যত হইয়াছ? ॥২॥

নারদ পথে চলিতে চলিতে এইরূপ জিজ্ঞাসা করিলে, মাতলি নিজের সমস্ত কার্য্যের বিষয় যথাযথভাবে তাঁহার নিকট বলিলেন ॥৩॥

---

(১) নারদেন মহর্ষিণা·· বা ব রা নি।

তমুবাচাথ স মুনির্গচ্ছাবঃ সহিতাবিতি।
সলিলেশদিদৃক্ষার্থমহমপ্যুদ্যতো দিবঃ ॥৪॥
অহং তে সর্বমাখ্যাস্যে দর্শয়ন্ বসুধাতলম্।
দৃষ্ট্বা তত্র বরং কঞ্চিদ্রোচয়িষ্যাব মাতলে! ॥৫॥
অবগাহ্য তু তৌ ভূমিমুভৌ মাতলিনারদৌ।
দদৃশাতে মহাত্মানৌ লোকপালমপাংপতিম্ ॥৬॥
তত্র দেবর্ষিসদৃশীং পূজাং প্রাপ স নারদঃ।
মহেন্দ্রসদৃশীঞ্চৈব মাতলিঃ প্রত্যপদ্যত ॥৭॥
তাবুভৌ প্রীতমনসৌ কার্য্যবন্তৌ নিবেদ্য হ।
বরুণেনাভ্যনুজ্ঞাতৌ নাগলোকং বিচেরতুঃ ॥৮॥

ভারতকৌমুদী

তমিতি। সলিলেশদিদৃক্ষার্থং বরুণদর্শনার্থম্। উদ্যতো গন্তুম্, দিবঃ স্বর্গাৎ ॥৪॥
অহমিতি। আখ্যাস্যে বর্ণয়িষ্যামি। রোচয়িষ্যাব ইতি বিসর্গলোপ আর্ষঃ ॥৫॥
অবেতি। অবগাহ্য প্রাপ্য। অপাংপতিং বরুণম্ ॥৬॥
তত্রেতি। দেবর্ষেঃ সদৃশীং যোগ্যাম্। মহেন্দ্রসদৃশী' পূজাম্, প্রত্যপদ্যত প্রাপ্তোৎ ॥৭॥
তাবিতি। নিবেদ্য বরুণায় মাতলিকার্য্যং বিজ্ঞাপ্য। নাগলোকং পাতালম্ ॥৮॥

তৎপরে নারদ মাতলিকে কহিলেন—'আমরা একসঙ্গে যাইব। কারণ, আমিও বরুণের সহিত সাক্ষাৎ করিবার জন্য স্বর্গ হইতে মর্ত্যে যাইবার উদ্যম করিয়াছি ॥৪॥

মাতলি! আমি তোমাকে ভূতল দর্শন করাইতে থাকিয়া তোমার নিকট সকলের বিষয় বর্ণন করিব; তাহার পর সেখানে দেখিয়া দেখিয়া আমরা কোন ব্যক্তিকে তোমার কন্যার বর নির্বাচন করিব' ॥৫॥

তাহার পর মহাত্মা নারদ ও মাতলি উভয়েই ভূতলে উপস্থিত হইয়া লোকপাল বরুণের সহিত সাক্ষাৎ করিলেন ॥৬॥

সেখানে নারদ দেবর্ষির উপযুক্ত পূজা লাভ করিলেন এবং মাতলিও দেবরাজের তুল্য সম্মান পাইলেন ॥৭॥

তাহার পর তাঁহারা দুই জনেই সন্তুষ্টচিত্ত হইয়া বরুণের নিকটে মাতলির কার্য্যের বিষয় জানাইয়া তাঁহার অনুমতিক্রমে পাতালে বিচরণ করিতে লাগিলেন ॥৮॥

(৬) অবগাহ্য ততো ভূমিম্ ·পি।

নারদঃ সর্বভূতানামন্তভূ মিনিবাসিনাম্।
জানংশ্চকার ব্যাখ্যানং যন্তুঃ সর্বমশেষতঃ ॥৯॥
নারদ উবাচ।
দৃষ্টস্তে বরুণঃ সূত! পুত্রপৌত্রসমাবৃতঃ।
পশ্যোদকপতেঃ স্থানং সর্বতোভদ্রমৃদ্ধিমৎ ॥১০॥
এষ পুত্রো মহাপ্রাজ্ঞো বরুণস্যেহ গোপতেঃ।
এষ বৈ শীলবৃত্তেন শৌচেন চ বিশিষ্যতে ॥১১॥
এষোঽস্য পুত্রোঽভিমতঃ পুষ্করঃ পুষ্করেক্ষণঃ।
রূপবান্ দর্শনীয়শ্চ সোমপুত্র্যা বৃতঃ পতিঃ ॥১২॥
জ্যোৎস্নাকাবীতি যামাহুর্দ্বিতীয়াং রূপতঃ শ্রিয়ম্।
আদিত্যাশ্চৈব যঃ পুত্রো জ্যেষ্ঠঃ শ্রেষ্ঠঃ কৃতঃ স্মৃতঃ ॥১৩॥

ভারতকৌমুদী

নারদ ইতি। অন্তভূমিনিবাসিনাং পাতালান্তর্গতানাম্। যন্তুঃ সারথের্মাতলেঃ ॥৯॥
দৃষ্ট ইতি। তে ত্বয়া। উদকপতের্ব্বরুণস্য, সর্ব্বতোভদ্রং সর্ব্বত্র মঙ্গলময়ম্ ॥১০॥
এষ ইতি। গোপতের্জলাধিপতেঃ। শীলবৃত্তেন স্বভাবাচারেণ ॥১১॥
এষ ইতি। অভিমতঃ প্রিয়ঃ, পুষ্করো নাম, পুষ্করেক্ষণঃ পদ্মনয়নঃ ॥১২॥
জ্যোৎস্নেতি। আদিত্যা দেবাঃ, যাং সোমপুত্রীং চন্দ্রতনয়াম্, নাম্না জ্যোৎস্নাকাবীতি রূপতশ্চ দ্বিতীয়াং শ্রিয়ং লক্ষ্মীমাহুঃ, তয়া বরুণস্য যো জ্যেষ্ঠঃ পুত্রঃ পুষ্করঃ, আত্মনা পতিত্বেন বরণাদেব শ্রেষ্ঠঃ কৃতঃ স্মৃতঃ। জ্যোৎস্নাং করোতীতি কর্ম্মণ্যণ্ ॥১৩॥

নারদ পাতালবাসী সকল প্রাণীরই সমস্ত বিষয় জানিতেন বলিয়া মাতলির নিকটে সে সকলের বর্ণনা করিলেন ॥৯॥

তাহার পর নারদ বলিলেন—'মাতলি! তুমি পুত্র-পৌত্র-পরিবেষ্টিত অবস্থায় বরুণকে দেখিলে; এখনে সর্বত্র মঙ্গলময় ও সমৃদ্ধিশালী বরুণের নগরী দর্শন কর ॥১০॥

জলাধিপতি বরুণের এই মহাপ্রাজ্ঞ পুত্র এখানে আছেন; ইনি স্বভাব, আচার ও পবিত্রতার গুণে প্রাধান্য লাভ করিয়াছেন ॥১১॥

এই পদ্মনয়ন পুরুষ বরুণের প্রিয়তম পুত্র; ইহার নাম—'পুষ্কর' ইনি রূপবান্ বলিয়া চন্দ্রের কন্যা ইহাকে পতিত্বে বরণ করিয়াছেন ॥১২॥

দেবতারা যাঁহাকে 'জ্যোৎস্নাকারী'-নাম্নী এবং রূপে দ্বিতীয়া লক্ষ্মী বলিয়া

(১৩) জ্যোৎস্নাকালীতি…আদিত্যাশ্চৈব…বা ব র। নি।

ভবনং বারুণং পশ্য যদেতৎ সর্বকাঞ্চনম্ ।
যৎ প্রাপ্য স্থরতাং প্রাপ্তাঃ স্থরাঃ স্থরপতেঃ সখে ! ॥১৪॥
এতানি হৃতরাজ্যানাং দৈতেয়ানাং স্ম মাতলে ! ।
দীপ্যমানানি দৃশ্যন্তে সর্বপ্রহরণান্যুত ॥১৫॥
অক্ষয়াণি কিলৈতানি বিবর্ত্তন্তে স্ম মাতলে ! ।
অনুভাবপ্রযুক্তানি স্থরৈরবজিতানি হ ॥১৬॥
অত্র রাক্ষসজাত্যশ্চ দৈত্যজাত্যশ্চ মাতলে ! ।
দিব্যপ্রহরণাশ্চাসন্ পূর্বদৈবতনির্ম্মিতাঃ ॥১৭॥

ভারতকৌমুদী

ভবনমিতি। সর্ব্বেম্ববযবেষু কাঞ্চনঃ স্বর্ণময়ম্। স্থরতাং দেবত্বম্ ॥১৪॥
এতানীতি। সর্ব্বপ্রহরণানি সর্ব্ববিধান্যস্ত্রাণি ॥১৫॥
অক্ষয়াণীতি। বিবর্ত্তন্তে ক্ষিপ্তান্যপি পুনঃ ক্ষেপ্তুর্হস্তমায়ান্তি ॥১৬॥
অত্রেতি। অত্র অঙ্গুল্যা নির্দ্দিষ্টে দেশে। পূর্ব্বদৈবতৈরস্থরৈর্নির্ম্মিতাঃ ॥১৭॥

ভারতভাবদীপঃ

মাতলিরিতি ॥১—৮॥ যন্তঃ যন্তারং মাতলিং প্রতি ॥৯—১০॥ গোপতেঃ বারিপতেঃ। "ভূবাগ্বারিষু গৌর্মতঃ" ইতি বিশ্বঃ ॥১১—১২॥ দ্বিতীয়াং সোমপুত্রীম্, তস্যা অদিত্যাঃ পুত্রঃ সূর্য্যঃ শ্রেষ্ঠঃ কৃতঃ ভর্ত্তা কৃতঃ ॥১৩। বারুণ্যাং বারুণ্যাঃ সুরায়াঃ ইদং বারুণ্যং স্থরা বিদ্যতে যেষাং তে স্থরাঃ ॥১৪—১৫॥ বিবর্ত্তন্তে প্রক্ষিপ্তান্যপি পুনঃপুনঃ প্রহর্ত্তুর্হস্তমায়ান্তি ॥১৬॥ জাত্যঃ জাতীয়াঃ পূর্বদৈবতানি পূর্বদেবাঃ দৈত্যাঃ। সর্বেতি পাঠে নির্ম্মিতাঃ নিশ্চয়েন

থাকেন ; ইনি বরুণের যে জ্যেষ্ঠপুত্রকে পতিরূপে বরণ করিয়া শ্রেষ্ঠ করিয়াছেন ॥১৩॥

দেবরাজমিত্র ! দেখ, এই যে স্বর্ণময় ভবন রহিয়াছে, ইহা বরুণের। দেবগণ যাহা প্রাপ্ত হইয়া দেবত্ব প্রাপ্ত হইয়াছেন ॥১৪॥

মাতলি ! হৃতরাজ্য দৈত্যগণের এই সর্বপ্রকার উজ্জ্বল অস্ত্র দেখা যাইতেছে ॥১৫॥

মাতলি ! এই অক্ষয় অস্ত্রগুলি নিক্ষিপ্ত হইয়া পুনরায় হস্তে উপস্থিত হয় এবং পূর্বে এইগুলিকে দৈত্যেরা শক্তি অনুসারে প্রয়োগ করিত, পরে দেবতারা জয় করিয়া রাখিয়াছেন ॥১৬॥

মাতলি ! এইস্থানে রাক্ষসেরা ও দৈত্যেরা বাস করিত ; এই বাসভবনগুলিতে অলৌকিক অস্ত্র সকল ছিল এবং দৈত্যেরা এগুলি নির্ম্মাণ করিয়াছিল ॥১৭॥

(১৪) ভবনং পশ্য বারুণ্যম্···বা ব রা নি।

অগ্নিরেষ মহার্চ্চিষ্মান্ জাগর্ত্তি বারুণে হ্রদে।
বৈষ্ণবং চক্রমাবিদ্ধং বিধূমেন হবিষ্মতা ॥১৮॥
এষ গাণ্ডীময়শ্চাপো লোকসংহারসংভৃতঃ।
রক্ষ্যতে দৈবতৈর্নিত্যং যতস্তদ্গাণ্ডিবং ধনুঃ ॥১৯॥
এষ কৃত্যে সমুৎপন্নে তত্তদ্ধারয়তে বলম্।
সহস্রশতসংখ্যেন প্রাণেন সততং ধ্রুবঃ ॥২০॥
অশাস্যানপি শাস্ত্যেষ রক্ষোবন্ধুষু রাজসু।
সৃষ্টঃ প্রথমতশ্চণ্ডো ব্রহ্মণা ব্রহ্মবাদিনা ॥২১॥

## ভারতকৌমুদী

অগ্নিরিতি। জাগর্ত্তি বর্ত্ততে। আবিদ্ধং পরিবেষ্টিতম্, হবিষ্মতা অগ্নিনা ॥১৮॥

এষ ইতি। মহিষাসুরস্য গণ্ডস্য ইয়মস্থিসংহতিরিতি গাণ্ডী তন্ময়স্তদ্বিকারঃ, চাপো ধনুঃ, লোকসংহারায় সংভৃতো ব্রহ্মণা নির্ম্মিতঃ। তদেতৎ ॥১৯॥

এষ ইতি। সহস্রশতসংখ্যেন লক্ষসংখ্যকেন অতিবিশালেনেত্যর্থঃ, প্রাণেন শক্ত্যা যুক্ত ইতি শেষঃ, সততং ধ্রুবো নিশ্চলশ্চ, এষ চাপঃ, কৃত্যে কার্য্যে, সমুৎপন্নে উপস্থিতে সতি, তত্তৎ দৈবমাসুরঞ্চ বলং ধারয়তে ॥২০॥

অশাস্যানিতি। ব্রহ্মবাদিনা বেদবাদিনা ব্রহ্মণা, প্রথমতঃ সৃষ্টঃ, চণ্ডো ভয়ঙ্করঃ, এষ চাপঃ, রক্ষোবন্ধুষু রাক্ষসবন্ধুষু রাক্ষসপ্রকৃতিষ্বিত্যর্থঃ রাজসু মধ্যে, অশাস্যান্ অদম্যানপি রাজ্ঞঃ, শাস্তি দময়তি। মহাশক্তিকোঽয়ং চাপ ইতি ভাবঃ ॥২১॥

## ভারতভাবদীপঃ

প্রক্ষিপ্তঃ ॥১৭॥ অগ্নিরিতি। হবিষ্মতাগ্নিনা আবিদ্ধং রুদ্ধং বিষ্ণুচক্রজমপ্যত্র ভয়ং নাস্তীত্যর্থঃ ॥১৮॥ গাণ্ডী খড়্গাখ্যঃ পশুবিশেষঃ তস্য বিকারো গাণ্ডীময়ঃ তস্য হি পশূনাং বা পৃষ্ঠবংশস্য ধনুঃ কর্ত্তুং শক্যং যস্ত গাণ্ডীময়ত্বাদেব তৎ গাণ্ডীবং নাম ধনুরভূৎ গাণ্ডীশব্দাদ্বিকারার্থো বপ্রত্যয়ঃ কল্প্যত ইতি ভাবঃ। গাণ্ডীবজ্রগ্রন্থিস্তন্ময় ইত্যন্যে ॥১৯॥ এষ চাপঃ কৃত্যে অভেত্তভেদেন তত্তৎ তাবত্তাবৎপ্রাণেন বলেন সর্বদা লক্ষচাপতুল্যবলোঽপ্যয়ং চাপঃ কার্য্যকালেঽধিকবলোঽপি ভবতীত্যনন্তবল ইত্যর্থঃ ॥২০॥ রক্ষোবন্ধুষু রক্ষস্তুল্যেষু ॥২১॥

---

এই বারুণহ্রদে এই বিশাল অগ্নি রহিয়াছে; ধূমবিহীন এই অগ্নিই বিষ্ণুর সুদর্শনচক্র পরিবেষ্টন করিয়া প্রকাশ পাইতেছে ॥১৮॥

মহিষাসুরের গণ্ডাস্থিনির্ম্মিত এই ধনু রহিয়াছে; ব্রহ্মা লোকসংহারের জন্য এই ধনু নির্ম্মাণ করিয়াছিলেন এবং দেবতারা সর্বদা ইহা রক্ষা করিয়া থাকেন। যে হেতু এই ধনুখানাকেই সেই গাণ্ডিব বলে ॥১৯॥

বিশালশক্তিশালী ও সর্বদা নিশ্চল এই গাণ্ডীবধনু কার্য্যকাল উপস্থিত হইলে দৈববল ও আসুরবল ধারণ করে ॥২০॥

এতচ্ছত্রং নরেন্দ্রাণাং মহচ্চক্রেণ ভাসিতম্ ।
পুত্রাঃ সলিলরাজস্য ধারয়ন্তি মহোদয়ম্ ॥২২॥
এতৎ সলিলরাজস্য চ্ছত্রং ছত্রগৃহে স্থিতম্ ।
সর্বতঃ সলিলং শীতং জীমূত ইব বর্ষতি ॥২৩॥
এতচ্ছত্রাৎ পরিভ্রষ্টং সলিলং সোমনির্ম্মলম্ ।
তমসা মূর্চ্ছিতং ভাতি যেন নার্চ্ছতি দর্শনম্ ॥২৪॥
বহূন্যদ্ভুতরূপাণি দ্রষ্টব্যানীহ মাতলে ! ।
তব কার্য্যোপরোধস্তু তস্মাদ্গচ্ছাব মা চিরম্ ॥২৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে মাতলিবরান্বেষণে একনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ভারতকৌমুদী

এতদিতি । শস্ত্রং ধনুঃ । চক্রেণ সুদর্শনেন । মহান্ উদয়ো জয়োন্নতির্যস্মাত্তৎ ॥২২॥

এতদিতি । সলিলরাজস্য বরুণস্য । জীমূতো মেঘঃ ॥২৩॥

এতদিতি । মূর্চ্ছিতং দেবপ্রভাবাদাবৃতম্ । নার্চ্ছতি ন প্রাপ্নোতি ॥২৪॥

বহূনীতি । কার্য্যস্য উপরোধো হানিঃ । গচ্ছাব ইতি বিসর্গলোপ আর্ষঃ ॥২৫॥

ইতি মহামহোপাধ্যায় শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশ ভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে একনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

## ভারতভাবদীপঃ

এতচ্ছস্ত্রং ধনুঃ চক্রেণ চক্রাদপি । "এতচ্ছাস্ত্রং নরেন্দ্রাণাং মহচ্ছুক্রেণ ভাষিত"মিতি পাঠে নীতিশাস্ত্রং শুক্রেণ কাব্যেন । ছত্রেণেতি বা পাঠঃ ॥২২—২৩॥ মূর্চ্ছিতম্ অভিভূতম্ আবৃতমিতি যাবৎ । যেন হেতুনা জনোঽস্য দর্শনং নার্চ্ছতি ন প্রাপ্নোতি ॥২৪—২৫॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একনবতিতমোঽধ্যায়ঃ ॥৯১॥

---

বেদবাদী ব্রহ্মা প্রথম এই ভীষণ ধনু সৃষ্টি করিয়াছিলেন ; এই ধনু রাক্ষসস্বভাব রাজাদের মধ্যে অদম্য রাজগণকেও দমন করিতে পারে ॥২১॥

সুদর্শনচক্রের তেজে সমুদ্ভাসিত এই ধনু রাজাদের পক্ষে গুরুতর অস্ত্র এবং জয়োন্নতিসাধক এই ধনু বরুণের পুত্রেরা ধারণ করেন ॥২২॥

ছত্রগৃহে স্থিত এই বরুণদেবের ছত্র ; এই ছত্র মেঘের ন্যায় সকল দিকে শীতল জল বর্ষণ করে ॥২৩॥

এই ছত্র হইতে নির্গত চন্দ্রের ন্যায় নির্ম্মল জল অন্ধকারে আবৃত থাকে ; যে জন্য দৃষ্টিগোচর হয় না ॥২৪॥

---

* '...অষ্টনবতিতমোঽধ্যায়ঃ' বা ব রা নি ।

# দ্বিনবতিতমোঽধ্যায়ঃ।

নারদ উবাচ।

এতত্তু নাগলোকস্য নাভিস্থানে স্থিতং পুরম্।
পাতালমিতি বিখ্যাতং দৈত্যদানবসেবিতম্ ॥১॥
ইদমদ্ভিঃ সমং প্রাপ্তা যে কেচিদ্ভুবি জঙ্গমাঃ।
প্রবিশন্তো মহানাদং নদন্তি ভয়পীড়িতাঃ ॥২॥
অত্রাসুরোঽগ্নিঃ সততং দীপ্যতে বারিভোজনঃ।
ব্যাপারেণ ধৃতাত্মানং নিবদ্ধং সমবুধ্যত ॥৩॥

ভাবকৌমুদী

এতদিতি। এতদঙ্গুল্যা নির্দ্দিষ্টম্। নাভিস্থানে মধ্যদেশে ॥১॥

ইদমিতি। অদ্ভিঃ সাগরজলেন, সমং সহ, প্রাপ্তা আগতাঃ। জঙ্গমাঃ প্রাণিনঃ ॥২॥

অত্রেতি। আসুরঃ অসুরসেবিতঃ। বারিভোজনো জলপায়ী। ব্যাপারেণ দেবানাং যত্নেন, ধৃতাত্মানং প্রসরণে নিবারিতস্বরূপম্, অতো নিবদ্ধমিব। অন্যথা সর্ব্বং দহেৎ ॥৩॥

ভারতভাবদীপঃ

এতদিতি ॥১॥ অদ্ভিঃ সমং প্রাপ্তা, জলবেগেনানীতাঃ ॥২॥ ব্যাপারেণ যত্নেন ধৃতঃ মর্য্যাদায়াং স্থাপিতঃ অন্যথা সপ্ত, কৃৎস্নং সমুদ্রং লোকাংশ্চ দহেৎ আত্মানং নিবদ্ধং দেবৈরিতি শেষঃ।

---

মাতলি! এখানে বহুতর অদ্ভুতবস্তু দ্রষ্টব্য আছে; কিন্তু সেগুলি দেখিতে লাগিলে তোমার কার্য্যের ব্যাঘাত ঘটিবে। অতএব চল, আমরা সত্বর যাই' ॥২৫॥

নারদ বলিলেন—'নাগলোকের মধ্যস্থানে 'পাতাল' নামে বিখ্যাত এবং দৈত্যদানবসেবিত এই একটী নগর রহিয়াছে ॥১॥

জগতে যে কিছু জঙ্গম প্রাণী আছে, তাহারা জলের সহিত এই নগরের নিকটে উপস্থিত হইয়া ইহার ভিতরে প্রবেশ করিবার সময়ে ভয়ে গুরুতর শব্দ করে ॥২॥

এই নগরে জলপায়ী আসুর অগ্নি সর্বদা জ্বলিতেছে; দেবতাদের চেষ্টায় উহার প্রসার হয় না। কারণ, ঐ অগ্নি যেন আপনাকে নিবদ্ধ বলিয়া মনে করে ॥৩॥

অত্রামৃতং সুরৈঃ পীত্বা নিহিতং নিহতারিভিঃ।
অতঃ সোমস্য হানিশ্চ বৃদ্ধিশ্চৈব প্রদৃশ্যতে ॥৪॥
অত্রাদিত্যো হয়শিরাঃ কালে পর্ব্বণি পর্ব্বণি।
উত্তিষ্ঠতি সুবর্ণাখ্যো বাগ্ভিরাপূরয়ন্ জগৎ ॥৫॥
যস্মাদলং সমস্তাস্তাঃ পতন্তি জলমূর্ত্তয়ঃ।
তস্মাৎ পাতালমিত্যেব খ্যায়তে পুরমুত্তমম্ ॥৬॥

## ভারতকৌমুদী

অত্রেতি। নিহিতং স্থাপিতম্। হানিঃ পানে বৃদ্ধিশ্চ নিপানে, সোমস্যামৃতময়ত্বাৎ ॥৪॥

অত্রেতি। আদিত্যঃ অদিত্যাঃ পুত্রঃ, সুবর্ণমিব আখ্যায়তে কান্তৌ উচ্যতে ইতি সুবর্ণাখ্যঃ, হয়শিরা হয়গ্রীবো বিষ্ণুঃ, পর্ব্বণি পর্ব্বণি কালে সর্ব্বদা দর্শপৌর্ণমাস্যোঃ, বাগ্ভিঃ ব্রহ্মচারিণাং বেদধ্বনিভিঃ, জগদাপূরয়ন্ অত্র উত্তিষ্ঠতি ॥৫॥

যস্মাদিতি। অলমত্যর্থম্। জলমূর্ত্তয়ো জলানি। পাতে অলমিতি পাতালম্ ॥৬॥

## ভারতভাবদীপঃ

সমবৃধ্যত অগ্নিরিত্যর্থঃ। ধৃতাত্মেতি সন্ধিরার্ষঃ ॥৩॥ নিহিতং স্থাপিতম্ অতঃ সোমস্যেতি কন্দুকাকারং ভূগোলং প্রদক্ষিণীকুর্ব্বতঃ সূর্য্যস্য সোমস্য বা কেনচিদ্ভূগোলপ্রদেশেন আবরণাৎ কদাচিদ্দর্শনং ভবতি সৈব তেষাং রাত্রিঃ। যে তু গোলস্য শিরসি অধস্তাচ্চ তিষ্ঠন্তি তে সর্ব্বদৈব সূর্য্যাদীন্ পশ্যন্তি তত্র জলময়ং চন্দ্রমণ্ডলং সূর্য্যরশ্মিভিস্তৈজসৈঃ প্রকাশ্যতে তযোশ্চ যথা যথা বিপ্রকর্ষঃ তথা তথাধিকং চন্দ্রোঽবভাসতে। যথা যথা সন্নিকর্ষঃ তথা তথাধিকং সূর্য্যপুরোবর্ত্তিভিরগ্ন্যাদিভির্দেবতাভিস্তিরোধীয়তেঽস্মদ্দৃষ্ট্যা। এতদেবাভিলক্ষ্য—"প্রথমং পিবতে বহ্নির্দ্বিতীয়াং পিবতে রবি"রিত্যাদিশাস্ত্রং প্রবৃত্তম্। পানং চেহ সন্নিধ্যাদাপ্যায়নমাত্রং পাতালনাভিস্থানাং তু মেরুশিখরস্থানামিব সর্ব্বদা সম্পূর্ণ এব চন্দ্রোঽবভাসতে। তদ্দৃশ্যপ্রদেশেঽগ্ন্যাদ্যাবরণাভাবাৎ অতঃ স্থানাৎ চন্দ্রস্য হ্রাসবৃদ্ধী প্রদৃশ্যেতে ইতি বিরুদ্ধলক্ষণয়া ন দৃশ্যেতে ইত্যর্থঃ। ন দৃশ্যতে ইত্যেব পাঠে লেখকপ্রমাদাদ্ভ্রষ্টো বা ॥৪॥ আদিত্যোঽদিতেঃ পুত্রো বিষ্ণুর্হয়গ্রীবরূপী সুবর্ণাখ্যং জগৎ বেদরূপী নামাত্মকঃ প্রপঞ্চঃ। "নাম বা ঋগ্বেদ" ইত্যাদিশ্রুতেঃ। তং বাগ্ভিরাপূরয়ন্ উত্তিষ্ঠতি বেদাধ্যায়িনাং ধ্বনিঃ উপবৃংহয়িতুমাবির্ভবতীত্যর্থঃ ॥৫॥ জলমূর্ত্তয়শ্চন্দ্রশ্চন্দ্রাভাঃ

---

শক্রবিজয়ী দেবতারা অমৃত পান করিয়া তাহার অবশিষ্ট এইখানেই রাখেন। তাহাতেই চন্দ্রের ক্ষয় ও বৃদ্ধি দেখা যায় ॥৪॥

অদিতিনন্দন হয়গ্রীব বিষ্ণু স্বর্ণকান্তি ধারণ করিয়া প্রত্যেক পর্বকালে বেদধ্বনিদ্বারা জগৎ পূর্ণ করতঃ এই নগরেই উত্থিত হন ॥৫॥

যে হেতু প্রসিদ্ধ সমস্ত জল এই নগরেই অধিক পতিত হয়, সেই জন্যই এই উত্তম নগরটীকে 'পাতাল' বলে ॥৬॥

---

(৫)·· সুবর্ণাঙ্কং বাৰ্ভিঃ পি। (৬) যস্মাদত্র সমগ্রাস্তাঃ···পি।

ঐরাবণোঽস্মাৎ সলিলং গৃহীত্বা জগতো হিতঃ।
মেঘেষ্বামুঞ্চতে শীতং যন্মহেন্দ্রঃ প্রবর্ষতি ॥৭॥
ঐরাবণো নাগরাজো বামনঃ কুমুদোঽঞ্জনঃ।
প্রসূতাঃ সুপ্রতীকস্য বংশে বারণসত্তমাঃ ॥৮॥
অত্র নানাবিধাকারাস্তিময়ো নৈকরূপিণঃ।
অপ্সু সোমপ্রভাং পীত্বা বসন্তি জলচারিণঃ ॥৯॥
অত্র সূর্য্যাংশুভির্ভিন্নাঃ পাতালতলমাশ্রিতাঃ।
মৃতা হি দিবসে সূত! পুনর্জীবন্তি বৈ নিশি ॥১০॥
উদয়ন্ নিত্যশশ্চাত্র চন্দ্রমা রশ্মিবাহুভিঃ।
অমৃতং স্পৃশ্য সংস্পর্শাৎ সঞ্জীবয়তি দেহিনঃ ॥১১॥
অত্র তেঽধর্ম্মনিরতা বদ্ধাঃ কালেন পীড়িতাঃ।
দৈতেয়া নিবসন্তি স্ম বাসবেন হৃতশ্রিয়ঃ ॥১২॥

ভারতকৌমুদী

ঐরেতি। ঐরাবণো দেবহস্তী, অস্মাৎ পাতালাৎ। আমুঞ্চতে উদ্গিরতি ॥৭॥
অথ কো নামৈরাবণ ইত্যাহ ঐরেতি। প্রসূতা জাতাঃ। বারণা হস্তিনঃ ॥৮॥
অত্রেতি। তিময়ো জন্তুবিশেষাঃ, নৈকরূপিণো নানাবর্ণাঃ। অপ্সু জলে ॥৯॥
অত্রেতি। ভিন্না আহতাঃ, তে জলচারিণ এব। হে সূত! ইন্দ্রসারথে! ॥১০॥
উদয়ন্নিতি। স্পৃশ্য স্পৃষ্ট্বা, সংস্পর্শাৎ তত্তদ্দেহিদেহানাম্ ॥১১॥
অত্রেতি। কালেন অতিদীর্ঘেণ। স্মেতি পাদপূরণে। বাসবেন ইন্দ্রেণ ॥১২॥

জগতের হিতকারী ঐরাবতহস্তী এই স্থান হইতেই জল গ্রহণ করিয়া মেঘের উপরে উদ্গার করে; ইন্দ্র যে শীতল জল বর্ষণ করেন ॥৭॥

নাগরাজ ঐরাবণ, বামন, কুমুদ ও অঞ্জন এই হস্তিশ্রেষ্ঠগুলি সুপ্রতীকের (হস্তীর) বংশে জন্মিয়াছে ॥৮॥

নানাবিধাকৃতি ও নানাবিধবর্ণ জলচারী তিমি সকল চন্দ্রের কিরণ পান করিয়া এই স্থানে জলে বাস করে ॥৯॥

মাতলি! পাতালবাসী সেই জীবগুলি এই স্থানে দিনে সূর্য্যের কিরণে আহত হইয়া মৃত অবস্থায় থাকে, আবার রাত্রিতে জীবিত হয় ॥১০॥

কারণ, চন্দ্র প্রত্যহ এই স্থানে উদিত হইয়া কিরণরূপ হস্তদ্বারা অমৃত স্পর্শ করিয়া আবার সেই হস্তস্পর্শে জীবগণকে উজ্জীবিত করেন ॥১১॥

(৮) অয়ং শ্লোকঃ পরস্তাদ্বিস্তৃতঃ পি বা ব রা। ঐরাবতো নাগরাজঃ…নি। (১১)… নিত্যশশ্চাপি…পি।

অত্র ভূতপতির্নাম সর্বভূতমহেশ্বরঃ।
ভূতয়ে সর্বভূতানামচরত্তপ উত্তমম্ ॥১৩॥
অত্র গোব্রতিনো বিপ্রাঃ স্বাধ্যায়াম্নায়কর্শিতাঃ।
ত্যক্তপ্রাণা জিতস্বর্গা নিবসন্তি মহর্ষয়ঃ ॥১৪॥
যত্রতত্রশয়ো নিত্যং যেন কেনচিদাশিতঃ।
যেন কেনচিদাচ্ছন্নঃ স গোব্রত ইহোচ্যতে ॥১৫॥
পশ্য যদ্যত্র তে কশ্চিদ্রোচতে গুণতো বরঃ।
বরয়িষ্যামি তং গত্বা যত্নমাস্থায় মাতলে ! ॥১৬॥
অণ্ডমেতজ্জলে ন্যস্তং দীপ্যমানমিব শ্রিয়া।
আ প্রজানাং নিসর্গাদ্বৈ নোদ্ভিদ্যতি ন সর্পতি ॥১৭॥

ভারতকৌমুদী

অত্রেতি। সর্বভূতমহেশ্বরঃ শিবঃ। ভূতয়ে মঙ্গলায় ॥১৩॥

অত্রেতি। স্বাধ্যায়ানাং বেদানাম্ আম্নায়েন পাঠেন কর্শিতাঃ ক্লেশিতাঃ ॥১৪॥

অথ কিং নাম গোব্রতমিত্যাহ যত্রেতি। যত্র তত্র দেশে শেত ইতি যত্রতত্রশয়ঃ, যেন কেনচিৎ খাদ্যেন আশিতঃ সম্পাদিতভোজনঃ, যেন কেনচিৎ বাসসা তরুবল্কলেন বা আচ্ছন্ন আবৃতদেহো যঃ, স ইহ গোব্রত উচ্যতে গোরিব ব্রতং যস্যেতি ব্যুৎপত্তেঃ ॥১৫॥

পশ্যেতি। গুণতো গুণেন। আস্থায় অবলম্ব্য ॥১৬॥

ভারতভাবদীপঃ

পতন্তি চন্দ্রকান্তবজ্জলং শ্রবন্তি অতোঽয়ং পতজ্জল ইতি বক্তব্যে পাতাল ইত্যর্থঃ ॥৬—৮॥ প্রদেশান্তরং গত্বাহ—অত্র সূর্য্যাংশুভিরিতি। দিবসেঽস্মদীয়রাত্রৌ নিশি অস্মদীয়দিবসে ॥৯—১২॥ স্বাধ্যায়াম্নায়ো বেদপাঠঃ ॥১৩॥ গোব্রতং ব্যাচষ্টে—যত্রেতি ॥১৪—১৬॥

---

ইন্দ্রকর্তৃক হৃতসম্পত্তি অধর্ম্মনিরত দৈত্যেরা অনিয়ত কালে বদ্ধ ও পীড়িত থাকিয়া এই স্থানে বাস করে ॥১২॥

'ভূতপতি'—নামক মহাদেব সমস্ত প্রাণীর মঙ্গলের জন্য এই স্থানেই তপস্যা করিয়াছিলেন ॥১৩॥

বেদপাঠক্লিষ্ট, সংযতপ্রাণ ও স্বর্গবিজয়ী মহর্ষি ব্রাহ্মণেরা গোব্রত ধারণপূর্বক এই স্থানেই বাস করেন ॥১৪॥

যিনি সর্বদা যেখানে সেখানে শয়ন করেন, যে কোন বস্তু আহার করেন এবং যে কোন পদার্থদ্বারা দেহ আবৃত রাখেন, তাঁহাকে গোব্রতী বলে ॥১৫॥

মাতলি! দেখ, যদি এখানে কোন লোক গুণ অনুসারে বর বলিয়া তোমার মনোনীত হয়, তবে আমি যাইয়া যত্ন সহকারে তাহাকে বরণ করিব ॥১৬॥

নাস্য জাতিং নিসর্গং বা কথ্যমানং শৃণোমি বৈ।
পিতরং মাতরঞ্চাপি নাস্য জানাতি কশ্চন ॥১৮॥
অতঃ কিল মহানগ্নিরন্তকালে সমুত্থিতঃ।
ধক্ষ্যতে মাতলে! সর্বং ত্রৈলোক্যং সচরাচরম্ ॥১৯॥
মাতলিস্ত্বব্রবীচ্ছ্রুত্বা নারদস্যাথ ভাষিতম্।
ন মেঽত্র রোচতে কশ্চিদন্যতো ব্রজ মা চিরম্ ॥২০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———(::)———

ভারতকৌমুদী

অণ্ডমিতি। নিসর্গাৎ স্বষ্টে', নোচ্ছিন্দতি ন স্ফূর্টতি, ন সর্পতি ন চলতি ॥১৭॥
নেতি। অস্য অণ্ডস্য, জাতিং জন্ম, নিসর্গং স্বভাবম্, কথ্যমানং কেনাপি ॥১৮॥
অত ইতি। অতঃ অণ্ডাৎ। অন্তকালে প্রলয়সময়ে ॥১৯॥
মাতলিরিতি। কশ্চিদ্বরঃ। মা চিরং ন বিলম্বং কুরু ॥২০॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———(::)———

ভারতভাবদীপঃ

আপ্রজানাং নিসর্গাৎ প্রজোৎপত্তিমারভ্য ॥১৭॥ জাতিং জন্ম নিসর্গং স্বভাবং ততঃ পূর্ব্বমুৎপন্নস্য কস্যচিদভাবাৎ ॥১৮—২০॥
ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বিনবতিতমোঽধ্যায়ঃ ॥৯২॥

——:০:——

জলের ভিতরে এই একটী অণ্ড (ডিম) স্থাপিত আছে; ইহা যেন আপন কান্তিতে জ্বলিতেছে; আবার ইহা জগৎসৃষ্টি হইতে বিদীর্ণও হয় না, স্থানচ্যুতও হয় না ॥১৭॥

আমি ইহার জন্ম বা স্বভাবের কথা কাহাকেও বলিতে শুনি নাই, কিংবা কোন ব্যক্তিই ইহার পিতা বা মাতার সংবাদ জানে না। ॥১৮॥

মাতলি! প্রলয়কালে এই অণ্ড হইতে বিশাল অগ্নি সমুত্থিত হইয়া স্থাবর-জঙ্গমের সহিত সমগ্র জগৎ দগ্ধ করিবে' ॥১৯॥

মাতলি নারদের কথা শুনিয়া বলিলেন—এখানে কোন ব্যক্তিই আমার বর বলিয়া মনোনীত হয় না।' সুতরাং অন্যত্র চলুন, বিলম্ব করিবেন না' ॥২০॥

'...ঊনশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# ত্রিনবতিতমোঽধ্যায়ঃ।

নারদ উবাচ।

হিরণ্যপুরমিত্যেতৎ খ্যাতং পুরবরং মহৎ।
দৈত্যানাং দানবানাঞ্চ মায়াশতবিচারিণাম্ ॥১॥
অনল্পেন প্রযত্নেন নির্ম্মিতং বিশ্বকর্ম্মণা।
ময়েন মনসা সৃষ্টং পাতালতলমাশ্রিতম্ ॥২॥ (যুগ্মকম্)
অত্র মায়াসহস্রাণি বিকুর্বাণা মহৌজসঃ।
দানবা নিবসন্তি স্ম শূরা দত্তবরাঃ পুরা ॥৩॥
নৈতে শক্রেণ নান্যেন যমেন বরুণেন বা।
শক্যন্তে বশমানেতুং তথৈব ধনদেন চ ॥৪॥
অসুরাঃ কালকঞ্জাশ্চ তথা বিষ্ণুপাদোদ্ভবাঃ।
নৈর্ঋতা যাতুধানাশ্চ ব্রহ্মপাদোদ্ভবাশ্চ যে ॥৫॥

ভাতকৌমুদী

হিরণ্যেতি। পুরবরং পুরশ্রেষ্ঠম্। বিশ্বকর্ম্মণা অসুরাণাম্। ময়েন তদাখ্যেন ॥১—২॥
অত্রেতি। বিকুর্ব্বাণা আবিষ্কুর্ব্বাণাঃ। ব্রহ্মণা দত্তো দেবানামবধ্যত্বরূপো বরো যেভ্যস্তে ॥৩॥
অতএবাহ নেতি। শক্রেণ ইন্দ্রেণ। ধনদেন কুবেরেণ ॥৪॥

নারদ বলিলেন—'নানাবিধ-মায়া-কারী দৈত্য ও দানবগণের এই একটী উৎকৃষ্ট বিশাল নগর; ইহার নাম—'হিরণ্যপুর'। অসুরদিগের বিশ্বকর্ম্মা ময়-দানব মনের কল্পনা অনুসারে গুরুতর যত্ন সহকারে পাতাললোকে এই নগর নির্ম্মাণ করিয়াছিলেন ॥১—২॥

পূর্ব্বে ব্রহ্মা যাহাদিগকে দেবগণের অবধ্যত্ব বর দিয়াছিলেন, সেই মহাতেজা ও মহাবীর দানবেরা নানাবিধ মায়া আবিষ্কার করিতে থাকিয়া এই নগরে বাস করে ॥৩॥

অতএব ইন্দ্র, যম, বরুণ, কুবের বা অন্য কোন দেবতাই ইহাদিগকে বশীভূত করিতে পারেন না ॥৪॥

মাতলি! বিষ্ণুর চরণ হইতে উৎপন্ন 'কালকঞ্জ'—নামক যে সকল অসুর রহিয়াছে এবং ব্রহ্মার চরণ হইতে সম্ভূত, বিশালদন্তশালী, ভয়ঙ্কর-বেগ-যুক্ত,

(১) হিরণ্যপুরমিত্যেব...পি। (৫)...কালখঞ্জাশ্চ...বা ব রা নি।

দংষ্ট্রিণো ভীমবেগাশ্চ বাতবেগপরাক্রমাঃ।
মায়াবীর্য্যোপসম্পন্না নিবসন্ত্যত্র মাতলে! ॥৬॥ (যুগ্মকম্)
নিবাতকবচা নাম দানবা যুদ্ধদুর্ম্মদাঃ।
জানাসি চ যথা শক্রো নৈতান্ শক্নোতি বাধিতুম্ ॥৭॥
বহুশো মাতলে! ত্বঞ্চ তব পুত্রশ্চ গোমুখঃ।
নির্ভগ্নো দেবরাজশ্চ সহপুত্রঃ শচীপতিঃ ॥৮॥
পশ্য বেশ্মানি রৌক্মাণি মাতলে! রাজতানি চ।
কর্ম্মণা বিধিযুক্তেন যুক্তান্যুপগতানি চ ॥৯॥
বৈদূর্য্যমণিচিত্রাণি প্রবালরুচিরাণি চ।
অর্কস্ফটিকশুভ্রাণি বজ্রসারোজ্জ্বলানি চ ॥১০॥
পার্থিবানীব চাভান্তি পদ্মরাগময়ানি চ।
শৈলানীব চ দৃশ্যন্তে দারবাণীব চাপ্যুত ॥১১॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

অসুরা ইতি। কালকঞ্জাস্তদাখ্যাঃ। নৈঋ্ঁতা যাতুধানাশ্চোভয়েঽপি রাক্ষসভেদাঃ। দংষ্ট্রিণো বিশালদন্তযুক্তাঃ। অত্র হিরণ্যপুরে ॥৫—৬॥

নিবাতেতি। দানবাঃ সন্তীতি শেষঃ। বাধিতুং পীড়য়িতুং ব্রহ্মবরাৎ ॥৭॥

বহুশ ইতি। গোমুখো নাম। বহুশো নির্ভগ্নঃ পরাজিতঃ ॥৮॥

পশ্যেতি। রৌক্মাণি স্বর্ণময়ানি, রাজতানি রজতময়ানি। বিধিযুক্তেন শিল্পশাস্ত্রবিধানানুসারিণা, কর্ম্মণা যুক্তানি উপগতানি পরস্পরমিলিতানি ॥৯॥

বৈদূর্য্যেতি। অর্কং পুষ্পম্। বজ্রসারৈঃ উত্তমহীরকৈরুজ্জ্বলানি। পার্থিবানি মৃন্ময়ানি। শৈলানি শিলাময়ানি, দারবাণি দারুময়ানি ॥১০—১১॥

বায়ুর ন্যায় বেগ ও পরাক্রম-সম্পন্ন এবং মায়া ও বীর্য্যসমন্বিত যে সকল নৈঋ্ঁত ও যাতুধান আছে, তাহারাও এই হিরণ্যপুরে বাস করে ॥৫—৬॥

নিবাতকবচনামক যুদ্ধদুর্দ্ধর্ষ দানবেরা এইখানেই বাস করে। মাতলি! তুমি ত জানই যে, ইন্দ্র ইহাদিগকে জয় করিতে সমর্থ নহেন ॥৭॥

মাতলি! তুমি ও তোমার পুত্র গোমুখ এবং দেবরাজ ও তাঁহার পুত্র জয়ন্ত, তোমরা বহুবার ইহাদের নিকট পরাজিত হইয়াছ ॥৮॥

মাতলি! দেখ, এই কতকগুলি স্বর্ণময় ও রৌপ্যময় গৃহ রহিয়াছে; এগুলি শিল্পশাস্ত্রীয় বিধান অনুসারে নির্ম্মিত এবং পরস্পর সংশ্লিষ্ট ॥৯॥

এগুলি বৈদূর্য্যমণি সন্নিবেশিত থাকায় বিচিত্র, পদ্মরাগমণিযুক্ত হওয়ায়

(১০) বৈদূর্য্যভূমিচিত্রাণি…পি।

সূর্য্যরূপাণি চাভান্তি দীপ্তাগ্নিসদৃশানি চ।
মণিজালবিচিত্রাণি প্রাংশূনি নিবিড়ানি চ ॥১২॥
নৈতানি শক্যং নির্দ্দেষ্টুং রূপতো দ্রব্যতস্তথা।
গুণতশ্চৈব সিদ্ধানি প্রমাণগুণবন্তি চ ॥১৩॥
আক্রীড়ান্ পশ্য দৈত্যানাং তথৈব শয়নান্যুত।
রত্নবন্তি মহার্হাণি ভাজনান্যাসনানি চ ॥১৪॥
জলদাভাংস্তথা শৈলাংস্তোয়প্রস্রবণানি চ।
কামপুষ্পফলাংশ্চাপি পাদপান্ কামচারিণঃ ॥১৫॥ (যুগ্মকম্)
মাতলে! কশ্চিদত্রাপি রুচিরস্তে বরো ভবেৎ।
অথবান্যাং দিশং ভূমের্গচ্ছাব যদি মন্যসে ॥১৬॥

ভারতকৌমুদী

সূর্য্যেতি। প্রাংশূনি উচ্চানি, নিবিড়ানি ঘনানি ॥১২॥

নেতি। প্রমাণানি বৃহদাকারা গুণা উৎকর্ষাশ্চ তদ্বন্তি ॥১৩॥

আক্রীড়ানিতি। আক্রীড়ান্ উদ্যানানি। শয়নানি শয্যাঃ। মহার্হাণি মহামূল্যানি কামেন স্বামিন ইচ্ছানুসারেণ পুষ্পাণি ফলানি চ যেষাং তান্ ॥১৪—১৫॥

মাতল ইতি। রুচিরো রুচিরত্বেনাভিমতঃ ॥১৬॥

মনোহর, আকন্দপুষ্প ও স্ফটিকের ন্যায় শুভ্রবর্ণ এবং উত্তম উত্তম হীরক থাকায় উজ্জ্বল। অতএব এগুলি মৃন্ময় ও পদ্মরাগমণিময়ের ন্যায় প্রকাশ পাইতেছে এবং শিলাময় ও দারুময়ের ন্যায় দেখা যাইতেছে ॥১০—১১॥

আর মণিসমূহবিচিত্র, উচ্চ ও ঘন এই গৃহগুলি সূর্য্য ও প্রজ্বলিত অগ্নির ন্যায় বিরাজ করিতেছে ॥১২॥

এগুলি কিরূপ সুন্দর ও কোন্ কোন্ দ্রব্যদ্বারা নির্ম্মিত হইয়াছে, তাহা নিরূপণ করিতে পারা যায় না; আর এগুলি সৌন্দর্য্যে প্রসিদ্ধ, বৃহদাকার এবং পরম উৎকৃষ্ট ॥১৩॥

মাতলি! দৈত্যগণের উদ্যান, শয্যা, রত্নময় মহামূল্য ভাজন, আসন, মেঘের ন্যায় ক্রীড়াপর্বত, জলপ্রপাত এবং ইচ্ছানুসারে ফল ও পুষ্পজনক কামচারী বৃক্ষ সকল দর্শন কর ॥১৪—১৫॥

মাতলি! এখানেও যদি কোন ব্যক্তি সুন্দর বলিয়া গুণকেশীর বররূপে তোমার মনোনীত হয়, তবে বল। অথবা যদি মনে কর, তবে অন্যদিকে যাই' ॥১৬॥

মাতলিস্ত্বব্রবীদেনং ভাষমাণং তথাবিধম্।
দেবর্ষে! নৈব মে কার্য্যং বিপ্রিয়ং ত্রিদিবৌকসাম্ ॥১৭॥
নিত্যানুষক্তবৈরা হি ভ্রাতরো দেবদানবাঃ।
পরপক্ষেণ সম্বন্ধং রোচয়িষ্যাম্যহং কথম্ ॥১৮॥
অন্যত্র সাধু গচ্ছাব দ্রষ্টুং নার্হামি দানবান্।
জানামি তব চাত্মানং হিংসাত্মকমলং তথা ॥১৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

## ভারতকৌমুদী

মাতলিরিতি। এনং নারদম্। কার্য্যং কর্ত্তব্যম্ ॥১৭॥

নিত্যেতি। কথং রোচয়িষ্যামি কথমপি নেত্যর্থঃ, আত্মনো দেবপক্ষত্বাদিত্যাশয়ঃ ॥১৮॥

অন্যত্রেতি। অলমতিশয়েন, হিংসা বিরোধ আত্মনি যস্য তম্, আত্মানং মনঃ ॥১৯॥

ইতি মহামহোপাধ্যায় শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

———:*:———

## ভারতভাবদীপঃ

হিরণ্যেতি ॥১ ১০॥ শৈলানি শৈলময়ানি ॥১১—১৩॥ আক্রীড়ান্ ক্রীড়াস্থানানি ॥১৪-১৮॥ আত্মানম্ অহিংসাপরং জানামি হিংসাত্মনাং তথা হিংসাত্মকমনং হিংসাপ্রধানানাং দৈত্যানাং কমনম্ অপেক্ষণীয়ঞ্চ হিংসোদর্কতয়া জানামি। অন্যে তু হিংসাত্মকমলং তথেতি পাঠং প্রকল্প্য হিংসাত্মকং দানেচ্ছাপ্রচুরম্ অলম্ অত্যর্থম্ ইতি ব্যাচক্ষতে ॥১৯॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রিনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৩॥

———:০:———

নারদ সেইরূপ বলিলে, মাতলি তাঁহাকে বলিলেন—'দেবর্ষি! দেবগণের অপ্রিয় কার্য্য করা আমার উচিত নহে ॥১৭॥

দেবতারা ও দানবেরা পরস্পর ভ্রাতা, অথ চ উঁহাদের মধ্যে সর্বদাই শত্রুতা লাগিয়া রহিয়াছে, এদিকে আমি দেবগণের পক্ষভুক্ত। সুতরাং আমি কি করিয়া বিপক্ষের সহিত সম্বন্ধ মনোনীত করি ॥১৮॥

অতএব চলুন, আমরা অন্যত্র যাই। কারণ, আমি দানবগণের সহিত সাক্ষাৎ করিতেও পারি না। আবার ইহাও জানি যে, আপনার মনে বিরোধ ঘটাইবার প্রবল ইচ্ছা রহিয়াছে' ॥১৯॥

(১৯)…হিংসাত্মকমনং তথা—বা ব রা নি। * '…শততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# চতুর্নবতিতমোঽধ্যায়ঃ।

———:-০-:———

নারদ উবাচ।

অয়ং লোকঃ সুপর্ণানাং পক্ষিণাং পন্নগাশিনাম্।
বিক্রমে গমনে ভারে নৈষামস্তি পরিশ্রমঃ ॥১॥
বৈনতেয়সুতৈঃ সূত। ষড়্ভিস্ততমিদং কুলম্।
সুমুখেন সুনাম্না চ সুনেত্রেণ সুবর্চ্চসা ॥২॥
সুরুচা পক্ষিরাজেন সুবলেন চ মাতলে!।
বর্দ্ধিতানি প্রসূত্যা বৈ বিনতাকুলকর্ত্তৃভিঃ ॥৩॥
পক্ষিরাজাভিজাত্যানাং সহস্রাণি শতানি চ।
কশ্যপস্য ততো বংশে জাতৈর্ভূতিবিবর্দ্ধনৈঃ ॥৪॥ (বিশেষকম্)
সর্বে হ্যেতে শ্রিয়া যুক্তাঃ সর্বে শ্রীবৎসলক্ষণাঃ।
সর্বে শ্রিয়মভীপ্সন্তো ধারয়ন্তি বলান্যুত ॥৫॥

ভারতকৌমুদী

অয়মিতি। সুপর্ণানাং গরুড়বংশীয়ানাম্। ভারে ভারবহনে ॥১॥

বৈনতেয়েতি। বৈনতেয়সুতৈর্গরুড়পুত্রৈঃ। ততং বিস্তারিতম্। কে তে ষট্সুতা ইত্যাহ সুমুখেনেতি। ততঃ কশ্যপস্য বংশে জাতৈঃ, ভূতিবিবর্দ্ধনৈঃ সম্পদ্বৃদ্ধিকারিভিঃ, বিনতাকুলকর্ত্তৃভিঃ, উক্তৈঃ সুমুখাদিভিঃ ষড়্ভিঃ, প্রসূত্যা পুত্রোৎপাদনেন, পক্ষিরাজাভিজাত্যানাং গরুড়বংশজাতানাম্, সহস্রাণি শতানি চ বর্দ্ধিতানি ॥২---৪॥

সর্ব ইতি। শ্রিয়া কান্ত্যা। শ্রীবৎসো বক্ষসি রোমাবর্ত্ত এব লক্ষণং চিহ্নং যেষাং তে ॥৫॥

---

নারদ বলিলেন—'এই লোকটা—গরুড়বংশীয় সর্পভোজী পক্ষিগণের। বিক্রমপ্রকাশে, গমনে ও ভারবহনে ইহাদের পরিশ্রম হয় না। ॥১॥

মাতলি! সুমুখ, সুনামা, সুনেত্র, সুবর্চ্চা, সুরুক্ ও পক্ষিশ্রেষ্ঠ সুবল এই ছয় জন গরুড়পুত্র এই বংশটাকে বিস্তৃত করিয়াছেন। কশ্যপবংশজাত ও সম্পত্তিবর্দ্ধক উক্ত ছয় জন পুত্র উৎপাদনদ্বারা গরুড়বংশীয়দিগের শত শত ও সহস্র সহস্র শাখা বর্দ্ধিত করিয়াছেন ॥২—৪॥

* ইহারা সকলেই সুন্দর, সকলেই শ্রীবৎসচিহ্নধারী, সকলেই সম্পৎকামী এবং সকলেই বলবান্ ॥৫॥

---

(৩)···বর্দ্ধিতানি প্রসূত্যা বৈ···বা ব রা নি।

কর্ম্মণা ক্ষত্রিয়াশ্চৈতে নির্ঘৃণা ভোগিভোজিনঃ।
জ্ঞাতিসংক্ষয়কর্ত্তৃত্বাদ্‌ব্রাহ্মণ্যং ন লভন্তি বৈ ॥৬॥
নামানি চৈষাং বক্ষ্যামি যথাপ্রাধান্যতঃ শৃণু।
মাতলে! শ্লাঘ্যমেতদ্ধি কুলং বিষ্ণুপরিগ্রহম্ ॥৭॥
দৈবতং বিষ্ণুরেতেষাং বিষ্ণুরেব পরায়ণম্।
হৃদি চৈষাং সদা বিষ্ণুর্বিষ্ণুরেব সদা গতিঃ ॥৮॥
সুবর্ণচূড়ো নাগাশী দারুণশ্চণ্ডতুণ্ডকঃ।
অনিলশ্চানলশ্চৈব বিশালাক্ষোঽথ কুণ্ডলী ॥৯॥
পঙ্কজিদ্বজ্রবিষ্কম্ভো বৈনতেয়োঽথ বামনঃ।
বাতবেগো দিশাচক্ষুর্নিমেষোঽনিমিষস্তথা ॥১০॥
ত্রিরাবঃ সপ্তরাবশ্চ বাল্মীকির্দীপকস্তথা।
দৈত্যদ্বীপঃ সরিদ্দ্বীপঃ সারসঃ পদ্মকেতনঃ ॥১১॥

### ভারতকৌমুদী

কর্ম্মণেতি। কর্ম্মণা হিংসাব্যাপারেণ ক্ষত্রিয়াঃ, নির্ঘৃণা নির্দ্দয়াঃ, ভোগিভোজিনঃ সর্পভোজিনশ্চ, এতে গরুড়বংশীয়াঃ, জ্ঞাতীনাং সর্পাণাং সংক্ষয়কর্ত্তৃত্বাৎ সংক্ষয়কর্ত্তৃতয়া হিংস্রত্বাৎ, ব্রাহ্মণকশ্যপবংশীয়ত্বেঽপি ব্রাহ্মণ্যং ন লভন্তি ন লভন্তে ॥৬॥

নামানীতি। বিষ্ণুং পরিগৃহ্লাতীতি বিষ্ণুপরিগ্রহং বিষ্ণূপাসকমিত্যর্থঃ ॥৭॥

দৈবতমিতি। পরায়ণং পরমাশ্রয়ঃ। গতিরুপায়ঃ ॥৮॥

সুবর্ণেতি। দারুণ ইত্যেকং নাম। দিশাচক্ষুস্তদাখ্যঃ। সারস স্বজাতীয় এব। অনঘ

### ভারতভাবদীপঃ

অয়মিতি ॥১—২॥ প্রস্থত্যা প্রকৃষ্টগত্যা জবেন বৃদ্ধিমন্তীত্যর্থঃ ॥৩—৫ নির্ঘৃণাঃ নির্দ্দয়াঃ ॥৬—১৬॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥৯৪॥

ইহারা কার্য্যে ক্ষত্রিয় এবং নির্দ্দয় ও সর্পভোজী। আর ইহারা ব্রাহ্মণের বংশে জন্মিয়াও জ্ঞাতিগণের (সর্পগণের) ধ্বংস করেন বলিয়া ব্রাহ্মণত্ব লাভ করিতে পারেন নাই ॥৬॥

মাতলি! আমি প্রধান অনুসারে ইহাদের নাম বলিব, তুমি শ্রবণ কর। বিষ্ণুর উপাসক এই বংশটী শ্লাঘ্য বটে ॥৭॥

বিষ্ণু ইহাদের দেবতা, বিষ্ণু ইহাদের পরম আশ্রয়, ইহাদের হৃদয়ে সর্বদাই বিষ্ণু আছেন এবং সর্বদা বিষ্ণুই ইহাদের গতি ॥৮॥

সুবর্ণচূড়, নাগাশী, দারুণ, চণ্ডতুণ্ডক, অনিল, অনল, বিশালাক্ষ, কুণ্ডলী,

সুমুখশ্চিত্রকেতুশ্চ চিত্রবর্হস্তথাঽনঘঃ।
মেঘহৃৎ কুমুদো দক্ষঃ সর্পান্তঃ সোমভোজনঃ ॥১২॥
গুরুভারঃ কপোতশ্চ সূর্য্যনেত্রশ্চিরান্তকঃ।
বিষ্ণুধর্ম্মা কুমারশ্চ পরিবর্হো হরিস্তথা ॥১৩॥
সুস্বরো মধুপর্কশ্চ হেমবর্ণস্তথৈব চ।
মালয়ো মাতরিশ্বা চ নিশাকরদিবাকরৌ ॥১৪॥
এতে প্রদেশমাত্রেণ ময়োক্তা গরুড়াত্মজাঃ।
প্রাধান্যতস্তে যশসা কীর্ত্তিতাঃ প্রাণিনশ্চ যে ॥১৫॥ (কুলকম্)
যদ্যত্র ন রুচিঃ কাচিদেহি গচ্ছাব মাতলে।।
তং নয়িষ্যামি দেশং ত্বাং বরং যত্রোপলপ্স্যসে ॥১৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

ভারতকৌমুদী

ইতি নাম। কুমারোঽপি নাম। সুস্বর ইত্যপি নামধেয়ম্। প্রদেশঃ সংক্ষেপঃ প্রাণিনো বলবন্তঃ ॥৯—১৫॥

যদীতি। রুচিঃ বরনির্ব্বাচনেচ্ছা। নয়িষ্যামি নেষ্যামি ॥১৬॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে চতুর্নবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

---

পঙ্‌ক্তিজিৎ, বজ্রবিষ্কম্ভ, বৈনতেয়, বামন, বাতবেগ, দিশাচক্ষু, নিমেষ, অনিমিষ, ত্রিরাব, সপ্তরাব, বাল্মীকি, দীপক, দৈত্যদ্বীপ, সরিদ্‌দ্বীপ, সারস, পদ্মকেতন, সুমুখ, চিত্রকেতু, চিত্রবর্হ, অনঘ, মেঘহৃৎ, কুমুদ, দক্ষ, সর্পান্ত, সোমভোজন, গুরুভার, কপোত, সূর্য্যনেত্র, চিরান্তক, বিষ্ণুধর্ম্মা, কুমার, পরিবর্হ, হরি, সুস্বর, মধুপর্ক, হেমবর্ণ মালয়, মাতরিশ্বা, নিশাকর ও দিবাকর, এই আমি সংক্ষেপে গরুড়সন্তানগণের নাম বলিলাম। যাঁহারা বলবান্, তাঁহারাই প্রাধান্য ও যশে প্রসিদ্ধ ॥৯—১৫॥

মাতলি! এখানে যদি বরের বিষয়ে তোমার কোন ইচ্ছা না হয়, তবে চল, আমরা যাই। তুমি যেখানে বর লাভ করিবে, সেইখানে তোমাকে লইয়া যাইব' ॥১৬॥

---

* '. একাধিকশততমোঽধ্যায়ঃ' ব। ব রা নি।

# পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

নারদ উবাচ।

ইদং রসাতলং নাম সপ্তমং পৃথিবীতলম্।
যত্রাস্তে সুরভির্মাতা গবামমৃতসম্ভবা ॥১॥
ক্ষরন্তী সততং ক্ষীরং পৃথিবীসারসম্ভবম্।
ষণ্ণাং রসানাং সারেণ রসমেকমনুত্তমম্ ॥২॥ (যুগ্মকম্)
অমৃতেনাভিতৃপ্তস্য সারমুদ্গিরতঃ পুরা।
পিতামহস্য বদনাদুদতিষ্ঠদনিন্দিতা ॥৩॥
যস্যাঃ ক্ষীরস্য ধারায়া নিপতন্ত্যা মহীতলে।
হ্রদঃ কৃতঃ ক্ষীরনিধিঃ পবিত্রং পরমুচ্যতে ॥৪॥

ভারতকৌমুদী

ইদমিতি। গবাং মাতেতি সম্বন্ধঃ। সারেণ সারসংযোগেন, একং রসম্ অনির্বচনীয়ৈক-রসযুক্তম্, ন বিদ্যতে উত্তমং যস্মাত্তদনুত্তমম্ ॥১—২॥

অমৃতেনেতি। সারমমৃতস্যৈব। পিতামহস্য ব্রহ্মণঃ, অনিন্দিতা সুরভিঃ ॥৩॥

যস্যা ইতি। হ্রদঃ হ্রদস্বরূপ', ক্ষীরনিধিঃ ক্ষীরোদসাগরঃ ॥৪॥

ভারতভাবদীপঃ

ইদং রসাতলমিতি ॥১—২॥ বদনাৎ মুখাদুদতিষ্ঠৎ তেন মুখজেন ব্রাহ্মণেন তস্যা এক কুলত্বম্। যথোক্তং—"ব্রাহ্মণাশ্চৈব গাবশ্চ কুলমেকং দ্বিধাকৃত"মিতি ॥৩—৪॥ ফেনেন

---

নারদ বলিলেন—'মাতলি! এইটা সপ্তম পৃথিবীতল; ইহার নাম 'রসাতল'। যেখানে অমৃতজাতা গোমাতা সুরভি বাস করেন। এই সুরভি পৃথিবীর সারসম্ভূত, ষড়্রসের সারসংযুক্ত এবং সর্বোত্তম অনির্বচনীয় একরসযুক্ত ক্ষীর সর্বদাই নিঃসারণ করিতেছেন ॥১—২॥

পূর্বকালে ব্রহ্মা যখন অমৃতপানে পরিতৃপ্ত হইয়া তাহার সার উদ্গার করিয়াছিলেন, তখন তাঁহার মুখ হইতে এই অনিন্দিতা সুরভি উৎপন্ন হইয়াছিলেন ॥৩॥

যে সুরভির ক্ষীরধারা ভূতলে পতিত হইতে থাকায় তাহার হ্রদস্বরূপ ক্ষীরোদসাগর উৎপন্ন হইয়াছিল। সেই জন্যই ক্ষীরোদসাগরকে পরম পবিত্র বলা হয় ॥৪॥

পুষ্পিতস্যেব ফেনেন পর্য্যন্তমনুবেষ্টিতম্ ।
পিবন্তো নিবসন্ত্যত্র ফেনপা মুনিসত্তমাঃ ॥৫॥
ফেনপা নাম তে খ্যাতাঃ ফেনাহারাশ্চ মাতলে ! ।
উগ্রে তপসি বর্ত্তন্তে যেষাং বিভ্যতি দেবতাঃ ॥৬॥
অস্যাশ্চতস্রো ধেন্বোঽন্যা দিক্ষু সর্বাসু মাতলে ! ।
নিবসন্তি দিশাং পাল্যো ধারয়ন্ত্যো দিশঃ স্ম তাঃ ॥৭॥
পূর্বাং দিশং ধারয়তি সুরূপা নাম সৌরভী ।
দক্ষিণাং হংসিকা নাম ধারয়ত্যপরাং দিশম্ ॥৮॥
পশ্চিমা বারুণী দিক্ চ ধার্য্যতে বৈ সুভদ্রয়া ।
মহানুভাবয়া নিত্যং মাতলে ! বিশ্বরূপয়া ॥৯॥

## ভারতকৌমুদী

পুষ্পিতস্যেতি । যেনেন পুষ্পিতস্যেব সঞ্জাতপুষ্পস্যেব ক্ষীরনিধেঃ পর্য্যন্তং তীরসন্নিহিতস্থানম্, ফেনেনৈব অনুবেষ্টিতম্ । ফেনপা নাম মুনিসত্তমাঃ ফেনান্ পিবন্তঃ অত্র রসাতল এব নিবসন্তি । ফেনপানাদেব ফেনপা ইতি ভাবঃ ॥৫॥

ফেনপা ইতি । বিভ্যতি, স্বপদগ্রহণাশঙ্কাবশাদিতি ভাবঃ ॥৬॥

অস্যা ইতি । অস্যাঃ সুরভেঃ, চতস্রস্তনয়া ইতি শেষঃ । পাল্যো রক্ষিকাঃ ॥৭॥

পূর্ব্বামিতি । সৌরভী সুরভিপুত্রী । হংসিকা হংসবর্ণত্বাৎ ॥৮॥

## ভারতভাবদীপঃ

পুষ্পিতস্যেব শ্বেতস্যাস্য পর্য্যন্তং তীরপ্রদেশং ফেনেনৈবানুবেষ্টিতং পিবন্তঃ সাদবমবলোকয়ন্ত এব বসন্তি তেনৈব ফেনপা ইত্যুচ্যন্তে ॥৫॥ এতেভ্যোঽন্যে ফেনাহারাশ্চেত্যর্থঃ ॥৬—৯॥

ক্ষীরোদসাগরে অসংখ্য ফেন উৎপন্ন হয়, সেই গুলিকেই পুষ্পের ন্যায় বোধ হইতে থাকে এবং সেই ফেনগুলিই ক্ষীরোদসাগরের প্রান্তদেশ ব্যাপ্ত করে। 'ফেনপ'-নামক মুনিশ্রেষ্ঠেরা সেই সকল ফেন পান করতঃ এই রসাতলেই বাস করেন ॥৫॥

মাতলি ! 'ফেনপ' ও 'ফেনাহার'-নামে বিখ্যাত সেই মহর্ষিরা দারুণ তপস্যা করিতেছেন ; দেবতারাও যাঁহাদের ভয় করেন ॥৬॥

মাতলি ! সুরভির কন্যা অপর চারিটী ধেনু সকল দিকে বাস করেন ; তাঁহারা দিক্ সকল রক্ষা করেন বলিয়া 'দিক্‌পালী'-নামে বিখ্যাত ॥৭॥

'সুরূপা'-নাম্নী সুরভিকন্যা পূর্বদিক্ রক্ষা করেন এবং 'হংসিকা'-নাম্নী সুরভিকন্যা দক্ষিণদিক্ পালন করেন ॥৮॥

---

(৭) দিশঃ স্বভাঃ—পি। (৮) পূর্ব্বা' দিশং ধারয়তে·· বা ব রা নি।

সর্বকামদুঘা নাম ধেনুর্ধারয়তে দিশম্।
উত্তরাং মাতলে! ধর্ম্ম্যাং তথৈলবিলসংশ্রিতাম্ ॥১০॥
আসাস্তু পয়সা মিশ্রং পয়ো নির্মথ্য সাগরে।
মন্থানং মন্দরং কৃত্বা দেবৈরসুরসংহিতৈঃ ॥১১॥
উদ্ধৃতা বারুণী লক্ষ্মীরমৃতঞ্চাপি মাতলে!।
উচ্চৈঃশ্রবাশ্চাশ্বরাজো মণিরত্নঞ্চ কৌস্তুভম্ ॥১২॥ (যুগ্মকম্)
সুধাহারেষু চ সুধাং স্বধাভোজিষু চ স্বধাম্।
অমৃতঞ্চামৃতাশেষু সুরভী ক্ষরতে পয়ঃ ॥১৩॥
অত্র গাথা পুরা গীতা রসাতলনিবাসিভিঃ।
পৌরাণী শ্রূয়তে লোকে গীয়তে যা মনীষিভিঃ ॥১৪॥

ভারতকৌমুদী

পশ্চিমেতি। বারুণী বরুণরক্ষিতা। সুভদ্রয়া তদাখ্যয়া ॥৯॥

সর্ব্বেতি। ঐলবিলেন কুবেরেণ সংশ্রিতামধিষ্ঠিতাম্ ॥১০॥

আসামিতি। অসুরসংহিতৈঃ অসুরসহিতৈর্দেবৈঃ, মন্দরং পর্ব্বতম্, মন্থানং মথনদণ্ডং কৃত্বা, আসাং ধেনূনাম্, পয়সা দুগ্ধেন মিশ্রম্, সাগরে সাগরস্থং পয়ো জলম্, নির্মথ্য, বারুণী সুরা উদ্ধৃতা। অন্যত্রাপীত্থং যোজ্যম্ ॥১১—১২॥

সুরেতি। সুরভী, পয় আত্মনঃ ক্ষীরম্, সুধাহারেষু সুরাপায়িষু অসুরেষু, সুধাং সুরারূপেণ পরিণতং সৎ, ক্ষরতে নিঃসারয়তি, স্বধাভোজিষু পিতৃষু, স্বধামন্নং ক্ষরতে, "স্বধা বৈ পিতৃণামন্নম্" ইতি শ্রুতেঃ, অমৃতাশেষু অমৃতভোজিষু দেবেষু চ অমৃতং ক্ষরতে। তৎপয়স এবায়ং মহিমেতি ভাবঃ ॥১৩॥

---

মাতলি! মহাপ্রভাবশালিনী ও বিশ্বরূপিণী 'সুভদ্রা'-নাম্নী সুরভিকন্যা সর্ব্বদাই বরুণাধিষ্ঠিত পশ্চিমদিক্ ধারণ করিতেছেন ॥৯॥

মাতলি! আর 'সর্বকামদুঘা'-নাম্নী সুরভিকন্যা, ধর্ম্মযুক্তা ও কুবেরাধিষ্ঠিতা উত্তরদিক্ পালন করিতেছেন ॥১০॥

মাতলি! দেবতারা অসুরদের সহিত মিলিত হইয়া, মন্দরপর্বতকে মথনদণ্ড করিয়া, এই ধেনুগণের দুগ্ধমিশ্রিত সমুদ্রের জল মন্থন করিয়া, সুরা, লক্ষ্মী, অমৃত, অশ্বশ্রেষ্ঠ উচ্চৈঃশ্রবা এবং মণিশ্রেষ্ঠ কৌস্তুভ উত্তোলন করিয়াছিলেন ॥১১—১২॥

সুরভি আপন দুগ্ধকে সুরাপায়ী অসুরদের নিকটে সুরারূপে, স্বধাভোজী পিতৃগণের নিকটে স্বধা-(শ্রাদ্ধান্ন) রূপে এবং অমৃতপায়ী দেবতাদের নিকটে অমৃতরূপে সমর্পণ করেন ॥১৩॥

ন নাগলোকে ন স্বর্গে ন বিমানে ত্রিপিষ্টপে।
পরিবাসঃ সুখস্তাদৃগ্‌ রসাতলতলে যথা ॥১৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ।

নারদ উবাচ।
ইয়ং ভোগবতী নাম পুরী বাসুকিপালিতা।
যাদৃশী দেবরাজস্য পুরীবর্য্যাঽমরাবতী ॥১॥

### ভারতকৌমুদী

অত্রেতি। গাথা বাক্‌বিশেষঃ। মনীষিভিরপি যা গীয়তে, অতো ন মিথ্যেতি ভাবঃ ॥১৪॥

নেতি। ত্রিপিষ্টপে স্বর্গীয়ে বিমানে। পরিবাসঃ স্থিতিঃ, সুখঃ সুখজনকঃ ॥১৫॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

ইয়মিতি। পুরীবর্য্যা নগরীশ্রেষ্ঠা, অমরাবতী নাম ॥১॥

### ভারতভাবদীপঃ

ইলবিলস্তেমাম্‌ ঐলবিলসংজ্ঞিতাম্‌ ॥১০॥ অসুরসংহিতৈঃ অসুরসহিতৈঃ ॥১১—১২॥ সুধেতি। সর্পপিতৃদেবানাং তত্তদ্‌যোগ্যাহাররূপং পয়ঃ ক্ষরতীত্যর্থঃ। সুধা সর্পস্য ভোজনং স্বধাভোজিনঃ পিতরঃ অমৃতাশেষু দেবেষু ॥১৩—১৪॥ পরিবাসঃ নিবাসঃ সুখঃ সুখপরঃ ॥১৫॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চনবতিতমোঽধ্যায়ঃ ॥৯৫॥

---

এখানে পূর্বে রসাতলবাসীরা একটী প্রাচীন গাথা গাহিয়াছিল; যাহা জগতেও শুনা যায়, মনীষীরাও গাহিয়া থাকেন—॥১৪॥

'নাগলোকে, স্বর্গলোকে, কিংবা স্বর্গলোকের বিমানে বাস করাও তেমন সুখ উৎপাদন করে না, রসাতলে বাস করা যেমন সুখ উৎপাদন করে' ॥১৫॥

—(::)—

নারদ বলিলেন—'দেবরাজ ইন্দ্রের অমরাবতী যেমন, সেইরূপ এই বাসুকি রক্ষিত 'ভোগবতী'-নাম্নী নগরীও সকল নগরীর মধ্যে শ্রেষ্ঠ ॥১॥

---

(১৫)…সুখং তাদৃক্‌…পি। * '…ষ্যধিকশততমোঽধ্যায়ঃ-' বা ব রা নি।

এষ শেষঃ স্থিতো নাগো যেনেয়ং ধার্য্যতে সদা।
তপসা লোকমুখ্যেন প্রভাবসহিতা মহী ॥২॥
শ্বেতাচলনিভাকারো দিব্যাভরণভূষিতঃ।
সহস্রং ধারয়ন্ মূর্দ্ধ্নাং জ্বালাজিহ্বো মহাবলঃ ॥৩॥ (যুগ্মকম্)
ইহ নানাবিধাকারা নানাবিধবিভূষণাঃ।
সুরসায়াঃ সুতা নাগা নিবসন্তি গতব্যথাঃ ॥৪॥
মণিস্বস্তিকচক্রাঙ্কাঃ কমণ্ডলুকলক্ষণাঃ।
সহস্রসংখ্যা বলিনঃ সর্বে রৌদ্রাঃ স্বভাবতঃ ॥৫॥
সহস্রশিরসঃ কেচিৎ কেচিৎ পঞ্চশতাননাঃ।
শতশীর্ষাস্তথা কেচিৎ কেচিত্রিশিরসোঽপি চ ॥৬॥

ভাতকৌমুদী

এষ ইতি। শেষঃ অনন্তঃ। লোকেষু মুখ্যেন শ্রেষ্ঠেন তপসা, প্রভাবসহিতা লোকধারণাদিশক্তিমতী। শ্বেতাচলঃ কৈলাসস্তন্নিভাকারঃ। জ্বালাবদগ্নিশিখাবজ্জিহ্বা যস্য সঃ ॥২—৩॥

ইহেতি। সুরসায়াঃ কশ্যপভার্য্যায়াঃ। গতব্যথাঃ পীড়ারহিতাঃ ॥৪॥

মণীতি। কমণ্ডলুকস্যেব লক্ষণং চিহ্নং যেষাং তে ॥৫॥

সহস্রেতি। অত্রাননপদং শিরঃপরমেব ॥৬॥

ভারতভাবদীপঃ

ইষমিতি ॥১—৪॥ কামণ্ডলুকলক্ষণাঃ পানপাত্রসদৃশচিহ্নাঃ ॥৫—২৬॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥৯৬॥

---

এখানে এই অনন্তনাগ রহিয়াছেন; কৈলাসপর্বতের ন্যায় ইহার বিশাল ও শুভ্রবর্ণ শরীর, অগ্নিশিখার ন্যায় জিহ্বাগুলি এবং অসাধারণ শক্তি; আর ইনি দিব্য অলঙ্কারে অলঙ্কৃত আছেন এবং সহস্র মস্তক ধারণ করিতেছেন; যিনি লোকশ্রেষ্ঠ তপস্যার বলে সর্ব্বদাই প্রভাবসম্পন্না পৃথিবীকে ধারণ করিতেছেন ॥২—৩॥

নানাবিধমূর্ত্তি, নানাবিধ-ভূষণ-সম্পন্ন ও পীড়াশূন্য সুরসানন্দন নাগসমূহ এইখানেই বাস করেন ॥৪॥

ইহারা সকলেই বলবান্, উগ্রস্বভাব ও বহুসংখ্যক; আর ইহাদের মধ্যে কেহ কেহ মণিচিহ্ন, কেহ কেহ স্বস্তিকচিহ্ন, কেহ কেহ চক্রচিহ্ন, এবং কেহ কেহ কমণ্ডলুচিহ্ন, ধারণ করেন ॥৫॥

কতকগুলির সহস্র মস্তক, কতকগুলির পঞ্চশত মস্তক, কতকগুলির শত মস্তক এবং কতকগুলির তিন মস্তক ॥৬॥

দ্বিপঞ্চশিরসঃ কেচিৎ কেচিৎ সপ্তমুখাস্তথা।
মহাভোগা মহাকায়াঃ পর্ব্বতাভোগভোগিনঃ ॥৭॥
বহূনীহ সহস্রাণি প্রযুতান্যর্বুদানি চ।
নাগানামেকবংশ্যানাং যথাশ্রেষ্ঠন্তু মে শৃণু ॥৮॥
বাসুকিস্তক্ষকশ্চৈব কর্কোটকধনঞ্জয়ৌ।
কালীয়ো নহুষশ্চৈব কম্বলাশ্বতরাবুভৌ ॥৯॥
বাহ্যকুণ্ডো মণির্নাগস্তথৈবাপূরণঃ খগঃ।
বামনশ্চৈলপত্রশ্চ কুকুরঃ কুকুণস্তথা ॥১০॥
আর্য্যকো নন্দকশ্চৈব তথা কলশপোতকৌ।
কৈলাশকঃ পিঞ্জরকো নাগশ্চৈরাবতস্তথা ॥১১॥
উল্কামুখো দধিমুখঃ শঙ্খো নন্দোপনন্দকৌ।
আপ্তঃ কোটরকশ্চৈব শিখী নিষ্ঠুরিকস্তথা ॥১২॥
তিত্তিরির্হস্তিভদ্রশ্চ কুমুদো মাল্যপিণ্ডকঃ।
দ্বৌ পদ্মৌ পুণ্ডরীকশ্চ পুষ্পো মুদ্গরপর্ণকঃ ॥১৩॥
করবীরঃ পিঠরকঃ সংবৃত্তো বৃত্ত এব চ।
পিণ্ডারো বিল্বপত্রশ্চ মূষিকাদঃ শিরীষকঃ ॥১৪॥

ভারতকৌমুদী

দ্বীতি। মহান্তো ভোগাঃ ফণা যেষাং তে। পর্ব্বতানামাভোগা বিস্তারা ইব ভোগাঃ শরীরাণি এষাং সন্তীতি তে। "ভোগঃ সুখে স্ত্র্যাদিভৃতাবহেশ্চ ফণকায়য়োঃ" ইত্যমরঃ ॥৭॥

বহূনীতি। প্রযুতানি অযুতানি। যথাশ্রেষ্ঠং শ্রেষ্ঠানতিক্রমেণ ॥৮॥

বাসুকিরিতি। উভৌ দ্বৌ। বাহ্যকুণ্ড ইত্যেক এব। আর্য্যক ইতি নামৈব, ন পুনর্নন্দকবিশেষণম্, সংজ্ঞায়াং কপ্রত্যয়াৎ। আপ্তো নাম প্রকরণাৎ। দ্বৌ পদ্মৌ পদ্ম ইতি

কতকগুলির দুই মস্তক, কতকগুলির পঞ্চ মস্তক, কতকগুলির সপ্ত মস্তক, কতকগুলির বিশাল ফণা, কতকগুলির দীর্ঘ শরীর এবং কতকগুলির পর্বততুল্য স্থূল দেহ ॥৭॥

মাতলি! এই নগরে একবংশসম্ভূত বহু সহস্র বহু অযুত ও বহু অর্বুদ নাগ বাস করেন; তাঁহাদের মধ্যে শ্রেষ্ঠগণের নাম আমার নিকট শ্রবণ কর ॥৮॥

বাসুকি, তক্ষক, কর্কোটক, ধনঞ্জয়, কালীয়, নহুষ, কম্বল, অশ্বতর, বাহ্যকুণ্ড, মণি, আপূরণ, খগ, বামন, এলপত্র, কুকুর, কুকুণ, আর্য্যক, নন্দক, কলশ, পোতক, কৈলাশক, পিঞ্জরক, ঐরাবত, উল্কামুখ, দধিমুখ, শঙ্খ, নন্দ, উপনন্দ,

(১২) সুমনোমুখো দধিমুখঃ বা। ব বা নি।

দিলীপঃ শঙ্খশীর্ষশ্চ জ্যোতিষ্কোঽথাপরাজিতঃ।
কৌরব্যো ধৃতরাষ্ট্রশ্চ কুহুরঃ কৃশকস্তথা ॥১৫॥
বিরজা ধারণশ্চৈব সুবাহুর্মুখরো জয়ঃ।
বধিরান্ধৌ বিশুণ্ডিশ্চ বিরসঃ সুরসস্তথা ॥১৬॥
এতে চান্যে চ বহবঃ কশ্যপস্যাত্মজাঃ স্মৃতাঃ।
মাতলে! পশ্য যদ্যত্র কশ্চিত্তে রোচতে বরঃ ॥১৭॥ (কুলকম্)

কণ্ব উবাচ। †

মাতলিস্ত্বেকমব্যগ্রঃ সততং সন্নিরীক্ষ্য বৈ।
পপ্রচ্ছ নারদং তত্র প্রীতিমানিব চাভবৎ ॥১৮॥

মাতলিরুবাচ।

স্থিতো য এষ পুরতঃ কৌরব্যস্যার্য্যকস্য তু।
দ্যুতিমান্ দর্শনীয়শ্চ কস্যৈষ কুলনন্দনঃ ॥১৯॥

ভাতকৌমুদী

দ্বযোবেব°নাম। মূষিকমত্তীতি মূষিকাদঃ। অপবাজিতো নাম। বধিবান্ধৌ নামনী। বোচতে অভিমতো ভবতি, তদা ব্রূহীতি শেষঃ ॥৯—১৭॥

মাতলিবিতি। একং পুরুষম্, অব্যগ্রঃ অনাকুলচিত্তঃ ॥১৮॥

স্থিত ইতি। কৌববব্যস্য তদ্বংশীয়স্য। দ্যুতিমান্ কান্তিমান্ ॥১৯॥

আপ্ত, কোটরক, শিখী, নিষ্ঠুরিক, তিত্তিরি, হস্তিভদ্র, কুমুদ, মাল্যপিণ্ডক, দুই পদ্ম, পুণ্ডরীক, পুষ্প, মুদ্গরপর্ণক, কববীব, পিঠরক, সংবৃত্ত, বৃত্ত, পিণ্ডার, বিল্বপত্র, মূষিকাদ, শিরীষক, দিলীপ, শঙ্খশীর্ষ, জ্যোতিষ্ক, অপরাজিত, কৌরব্য, ধৃতরাষ্ট্র, কুহুর, কৃশক, বিরজা, ধারণ, সুবাহু, মুখর, জয়, বধির, অন্ধ, বিশুণ্ডি, বিরস ও সুরস, ইহারা এবং অন্য বহুতর নাগ কশ্যপের সন্তান। মাতলি! দেখ, এখানে যদি কোন ব্যক্তি তোমার কন্যার বর বলিয়া মনোনীত হয়, (তবে বল)' ॥৯—১৭॥

কণ্ব বলিলেন—'মাতলি একাগ্রচিত্তে একটী নাগকে বহুক্ষণ নিরীক্ষণ করিয়া যেন প্রীত হইলেন এবং নারদের নিকট জিজ্ঞাসা করিলেন' ॥১৮॥

মাতলি বলিলেন—'কৌরব্য আর্য্যকের সম্মুখে এই যে সুন্দর ও লোভনীয়-মূর্ত্তি যুবকটী রহিয়াছে, এ—কাহার বংশধর? ॥১৯॥

(১৫)·· কুহকঃ কুলকস্তথা—পি। (১৬)·· রুধিবান্ধো বিকুণ্ঠিশ্চ·· পি। † অয়ং পাঠঃ পি নাস্তি।

কঃ পিতা জননী চাস্য কতমস্যৈব ভোগিনঃ।
বংশস্য কস্যৈব মহান্ কেতুভূত ইব স্থিতঃ ॥২০॥
প্রণিধানেন ধৈর্য্যেণ রূপেণ বয়সা চ মে।
মনঃ প্রবিষ্টো দেবর্ষে! গুণকেশ্যাঃ পতির্বরঃ ॥২১॥

কণ্ব উবাচ।

মাতলিং প্রীতমনসং দৃষ্ট্বা সুমুখদর্শনাৎ।
নিবেদয়ামাস তদা মাহাত্ম্যং জন্ম কর্ম্ম চ ॥২২॥

নারদ উবাচ।

ঐরাবতকুলে জাতঃ সুমুখো নাম নাগরাট্।
আর্য্যকস্য মতঃ পৌত্রো দৌহিত্রো বামনস্য চ ॥২৩॥
এতস্য হি পিতা নাগশ্চিকুরো নাম মাতলে!।
নচিরাদ্বৈনতেয়েন পঞ্চত্বমুপপাদিতঃ ॥২৪॥
ততোঽব্রবীৎ প্রীতমনা মাতলির্নারদং বচঃ।
এষ মে রুচিতস্তাত! জামাতা ভুজগোত্তমঃ ॥২৫॥

ভারতকৌমুদী

ক ইতি। কতমস্য ভোগিনো নাগস্যেতি স্বামিপ্রশ্নঃ ॥২০॥

প্রণীতি। 'প্রণিধানেন অবধানেন। বরো বরণীয়ঃ ॥২১॥

মাতলিমিতি। সুমুখস্য তদাখ্যস্য নাগস্য দর্শনাৎ, মাতলিং প্রীতমনসম্, দৃষ্টা জ্ঞাত্বা, তদা নারদঃ তস্য সুমুখস্য মাহাত্ম্যং জন্ম কর্ম্ম চ নিবেদয়ামাস ॥২২॥

ঐরেতি। আর্য্যকস্য তদাখ্যস্য নাগস্য। এবং বামনস্যেত্যপি ॥২৩॥

এতস্যেতি। বৈনতেয়েন গরুড়েন, পঞ্চত্বং মৃত্যুম্, উপপাদিতঃ প্রাপিতঃ ॥২৪॥

তত ইতি। রুচিতো মনোনীতঃ, তাত! তাতবন্মাননীয়! ॥২৫॥

---

ইহার পিতা কে? মাতাই বা কে? এ ব্যক্তি কোন্ নাগের তত্ত্বাবধানে আছে? এবং কোন্ বংশেরই বা বিশাল ধ্বজের ন্যায় রহিয়াছে? ॥২০॥

দেবর্ষি! গুণকেশীর পতিরূপে বরণীয় এই নাগটী প্রণিধান, ধৈর্য্য, রূপ ও বয়সে আমার মনে প্রবেশ করিয়াছে' ॥২১॥

কণ্ব বলিলেন—সুমুখনাগকে দর্শন করিয়া মাতলি সন্তুষ্ট হইয়াছেন বুঝিয়া নারদ তখন সুমুখের মাহাত্ম্য, জন্ম ও কর্ম্মের বিষয় জানাইলেন' ॥২২॥

নারদ বলিলেন—'এই নাগশ্রেষ্ঠটীর নাম—'সুমুখ'; ইনি ঐরাবতের বংশে জন্মিয়াছেন, আর্য্যকের পৌত্র এবং বামনের দৌহিত্র ॥২৩॥

মাতলি! ইহার পিতার নাম ছিল—'চিকুর', তিনি অনধিকপূর্বে গরুড়কর্ত্তৃক নিহত হইয়াছেন' ॥২৪॥

ক্রিয়তামত্র যত্নো বৈ প্রীতিমানস্ম্যনেন বৈ।
অস্মৈ নাগায় বৈ দাতুং প্রিয়াং দুহিতরং মুনে! ॥২৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে মাতলিবরান্বেষণে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—০—

## সপ্তনবতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

কণ্ব উবাচ।
মাতলের্বচনং শ্রুত্বা নারদো মুনিসত্তমঃ।
অব্রবীদ্দেবরাজং তমার্য্যকং কুরুনন্দন! ॥১॥
সূতোঽয়ং মাতলির্নাম শক্রস্য দয়িতঃ সুহৃৎ।
শুচিঃ শীলগুণোপেতস্তেজস্বী বীর্য্যবান্ বলী ॥২॥

ভারতকৌমুদী

ক্রিয়তামিতি। প্রিয়াং দুহিতরং দাতুং যত্নঃ ক্রিয়তামিতি সম্বন্ধঃ ॥২৬॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে ষণ্ণবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

—(:)—

মাতলেরিতি। দেবরাজং দেবরাজসদৃশম্, আর্য্যকং তন্নামানং নাগম্ ॥১॥

সূত ইতি। সূতঃ সারথিঃ। তেজ উৎসাহঃ, বীর্য্যং মনঃশক্তিঃ, বলং দেহশক্তিঃ ॥২॥

তাহার পর মাতলি প্রীতচিত্ত হইয়া নারদকে এই কথা বলিলেন—'আর্য্য! এই নাগশ্রেষ্ঠটীকেই আমি জামাতৃরূপে মনোনীত করিলাম ॥২৫॥

আমি ইহার দর্শনে প্রীত হইয়াছি। অতএব মহর্ষি! এই নাগটীর হস্তেই আমার প্রিয়তমা কন্যাটীকে দান করিবার জন্য আপনি চেষ্টা করুন' ॥২৬॥

—:০:—

কণ্ব বলিলেন—'কুরুনন্দন! মুনিশ্রেষ্ঠ নারদ মাতলির কথা শুনিয়া দেবরাজতুল্যপ্রভাবশালী সেই আর্য্যকের নিকট যাইয়া বলিলেন— ॥১॥

'নাগরাজ! ইনি দেবরাজ ইন্দ্রের সখা ও প্রিয়তম সারথি; ইহার নাম—'মাতলি'; ইনি পবিত্র, সচ্চরিত্র, গুণবান্, তেজস্বী এবং মানসিক বল ও দৈহিক-বলসম্পন্ন ॥২॥

* '...ত্র্যধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি। (১) অয়ং শ্লোকঃ পি বা ব রা নাস্তি।

শক্রস্যায়ং সখা চৈব মন্ত্রী সারথিরেব চ।
অল্পান্তরপ্রভাবশ্চ বাসবেন রণে রণে ॥৩॥
অয়ং হরিসহস্রেণ যুক্তং জৈত্রং রথোত্তমম্।
দেবাসুরেষু যুদ্ধেষু মনসৈব নিয়চ্ছতি ॥৪॥
অনেন বিজিতানশ্বৈর্দোর্ভ্যাং জয়তি বাসবঃ।
অনেন প্রহৃতে পূর্বং বলভিৎ প্রহরত্যুত ॥৫॥
অস্য কন্যা বরারোহা রূপেণাসদৃশী ভুবি।
সত্যশীলগুণোপেতা গুণকেশীতি বিশ্রুতা ॥৬॥
তস্যাস্য যত্নাচ্চরতস্ত্রৈলোক্যমমরদ্যুতে !।
সুমুখো ভবতঃ পৌত্রো রোচতে দুহিতুঃ পতিঃ ॥৭॥
যদি তে রোচতে সম্যগ্‌ভুজগোত্তম ! মা চিরম্।
ক্রিয়তামার্য্যক ! ক্ষিপ্রং বুদ্ধিঃ কন্যাপরিগ্রহে ॥৮॥

ভারতকৌমুদী

শক্রস্যেতি। অল্পমন্তরং ব্যবধানং যস্য স তাদৃশঃ প্রভাবো যস্য সঃ ॥৩॥
অয়মিতি। হরীণামশ্বানাং সহস্রেণ, জৈত্রং জয়শীলম্। নিযচ্ছতি চালয়তি ॥৪॥
অনেনেতি। বিজিতান্ শত্রূন্, দোর্ভ্যাং বাহুভ্যাম্। বলভিৎ ইন্দ্রঃ ॥৫॥
অস্যেতি। বরারোহা সুন্দরনিতম্বা। অসদৃশী অনুপমা ॥৬॥
তস্যেতি। অস্য মাতলেঃ। সুমুখো নাম ॥৭॥

এবং ইনি ইন্দ্রের সখা, মন্ত্রী ও সারথি; আর প্রত্যেক যুদ্ধেই ইন্দ্রের সহিত ইহার প্রভাবের অল্পমাত্রই ব্যবধান থাকে ॥৩॥

ইনি মনের সঙ্কল্পমাত্রেই দেবাসুরযুদ্ধে সহস্রঘোটকযুক্ত ইন্দ্রের জৈত্র রথশ্রেষ্ঠকে পরিচালিত করিয়া থাকেন ॥৪॥

ইনি প্রথমে অশ্বদ্বারা শত্রুগণকে জয় করেন, পরে ইন্দ্র বাহুদ্বারা তাহাদিগকে জয় করিয়া থাকেন; আর ইনি প্রথমে শত্রুগণের উপরে প্রহার করেন, পরে ইন্দ্র আঘাত করিয়া থাকেন ॥৫॥

'গুণকেশী'-নামে ইহার একটী কন্যা আছে; সেই সুনিতম্বা গুণকেশী পৃথিবীতে রূপে নিরুপমা এবং সত্য, সচ্চরিত্র ও নানাগুণসম্পন্না ॥৬॥

নাগরাজ! ইনি সেই মাতলি আপন কন্যার বর নির্বাচনের জন্য যত্নসহকারে ত্রিভুবনে বিচরণ করিতেছেন; কিন্তু এখানে আপনার এই পৌত্র সুমুখ কন্যার পতিরূপে উঁহার মনোনীত হইয়াছেন ॥৭॥

যথা বিষ্ণুকুলে লক্ষ্মীর্যথা স্বাহা বিভাবসোঃ।
কুলে তব তথৈবাস্তু গুণকেশী সুমধ্যমা ॥৯॥
পৌত্রস্যার্থে ভবাংস্তস্মাদ্গুণকেশীং প্রতীচ্ছতু।
সদৃশীং প্রতিরূপস্য বাসবস্য শচীমিব ॥১০॥
পিতৃহীনমপি হ্যেনং গুণতো বরয়ামহে।
বহুমানাচ্চ ভবতস্তথৈবৈরাবতস্য চ।
সুমুখস্য গুণৈশ্চৈব শীলশৌচদমাদিভিঃ ॥১১॥
অভিগম্য স্বয়ং কন্যাময়ং দাতুং সমুদ্যতঃ।
মাতলিস্তস্য সম্মানং কর্ত্তুমর্হো ভবানপি ॥১২॥

কণ্ব উবাচ।

স তু দীনঃ প্রহৃষ্টশ্চ প্রাহ নারদমার্য্যকঃ।
ম্রিয়মাণে তথা পৌত্রে পুত্রে চ নিধনং গতে ॥১৩॥

ভারতকৌমুদী

যদ্যীতি। মা চিরং ন বিলম্বস্ব। কন্যাপরিগ্রহে অস্য কন্যাগ্রহণে ॥৮॥
যথেতি। বিভাবসোর্বহ্নেঃ। তথৈব শ্লাঘ্যা ॥৯॥
পৌত্রস্যেতি। প্রতীচ্ছতু গৃহ্নাতু। প্রতিরূপস্য অনুরূপস্য পৌত্রস্য ॥১০॥
পিত্রিতি। ঐরাবতস্য ভবদ্বংশপ্রবর্ত্তকস্য নাগস্য। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥১১॥
অভীতি। অয়ং মাতলিরিতি সম্বন্ধঃ। তস্য মাতলেঃ। অর্হো যোগ্যঃ ॥১২॥

অতএব নাগশ্রেষ্ঠ আর্য্যক! ইহাতে আপনারও যদি অভিরুচি হয়, তবে বিলম্ব করিবেন না; সত্বর এই কন্যাগ্রহণে বুদ্ধি করুন ॥৮॥

বিষ্ণুর বংশে যেমন লক্ষ্মী এবং অগ্নির বংশে যেমন স্বাহা, সেইরূপই আপনার বংশে সুমধ্যমা গুণকেশী শ্লাঘ্যা হউন ॥৯॥

ইন্দ্রের যেমন শচী, সেইরূপ অনুরূপ পৌত্রের অনুরূপা এই গুণকেশী। সুতরাং আপনি ইহাকে গ্রহণ করুন ॥১০॥

আপনার ও ঐরাবতবংশের সম্মান এবং সুমুখেরও স্বভাব, শৌচ ও দমপ্রভৃতি গুণ রহিয়াছে। সুতরাং সুমুখ পিতৃহীন হইলেও গুণের জন্যই উহাকে আমরা বরণ করিতেছি ॥১১॥

এই মাতলি নিজে আসিয়া কন্যা দান করিতে প্রস্তুত হইয়াছেন। সুতরাং ইহার সম্মান করা আপনারও উচিত ॥১২॥

কণ্ব বলিলেন—'আর্য্যক পুত্রের মরণে বিষণ্ণ ছিলেন, এখন পৌত্রের বিবাহ সম্ভব হওয়ায় কিঞ্চিৎ আনন্দিত হইয়া নারদকে বলিতে লাগিলেন ॥১৩॥

আর্য্যক উবাচ।

ন মে নৈতদ্বহুমতং দেবর্ষে! বচনং তব।
সখা শক্রস্য সংযুক্তঃ কস্যায়ং নেপ্সিতো ভবেৎ।
কারণস্য তু দৌর্বল্যাচ্চিন্তয়ামি মহামুনে! ॥১৪॥
অস্য দেহকরস্তাত! মম পুত্রো মহাদ্যুতে!।
ভক্ষিতো বৈনতেয়েন দুঃখার্ত্তাস্তেন বৈ বয়ম্ ॥১৫॥
পুনরেব চ তেনোক্তং বৈনতেয়েন গচ্ছতা।
মাসেনান্যেন সুমুখং ভক্ষয়িষ্য ইতি প্রভো! ॥১৬॥
ধ্রুবং তথা তদ্ভবিতা জানীমস্তস্য নিশ্চয়ম্।
তেন হর্ষঃ প্রনষ্টো মে সুপর্ণবচনেন বৈ ॥১৭॥

কণ্ব উবাচ।

মাতলিস্ত্বব্রবীদেনং বুদ্ধিরত্র কৃতা ময়া।
জামাতৃভাবেন বৃতঃ সুমুখস্তব পুত্রজঃ ॥১৮॥

ভারতকৌমুদী

স ইতি। দীনো বিষণ্ণঃ পুত্রশোকাৎ, প্রহৃষ্টশ্চ পৌত্রীবিবাহসম্ভবাৎ ॥১৩॥

নেতি। বহুমতমত্যাদৃতম্। স যুক্তঃ পৌত্রীপরিণয়ঘটনার্থং মিলিতঃ। কারণস্য আনন্দহেতোঃ পৌত্র্যাঃ, দৌর্বল্যাৎ বক্ষ্যমাণবৈনতেয়োক্তেঃ সন্দিগ্ধত্বাৎ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৪॥

অস্যেতি। অস্য সুমুখস্য, দেহকরো জনকঃ ॥১৫॥

পুনরিতি। সুমুখং মৎপৌত্রম্। ইতি উক্তমিতি সম্বন্ধঃ ॥১৬॥

ধ্রুবমিতি। সুপর্ণবচনেন গরুড়বাক্যেন ॥১৭॥

আর্য্যক বলিলেন—'দেবর্ষি! আপনার বাক্যে যে আমার বিশেষ আদর নাই, এমন নহে; আর ইন্দ্রের সখা এখানে আসিয়া আমাদের সহিত মিলিত হইয়াছেন, ইনি কাহার অভীষ্ট নহেন? তবে কি জানেন মহর্ষি! কারণের দুর্বলতাবশতঃ আমি একটু চিন্তা করিতেছি ॥১৪॥

মাননীয় মহর্ষি! ইহার পিতা এবং আমার পুত্র চিকুরকে গরুড় ভক্ষণ করিয়াছে; তাহাতেই আমরা দুঃখিত আছি ॥১৫॥

প্রভু! যাইবার সময়ে গরুড় আবার বলিয়া গিয়াছে যে, 'অপর মাসে সুমুখকে ভক্ষণ করিব' ॥১৬॥

গরুড়ের দৃঢ়প্রতিজ্ঞার বিষয় আমরা জানি। সুতরাং নিশ্চয়ই তাহা সেই রূপ হইবে। অতএব গরুড়ের সেই বাক্যে আমার আনন্দ নষ্ট হইয়াছে' ॥১৭॥

(১৪) মন্মে নৈতদ্বহুমতম্...নি।

সোঽয়ং ময়া চ সহিতো নারদেন চ পন্নগঃ।
ত্রিলোকেশং সুরপতিং গত্বা পশ্যতু বাসবম্ ॥১৯॥
শেষেণৈবাস্য কার্য্যেণ প্রজ্ঞাস্যাম্যহমায়ুষঃ।
সুপর্ণস্য বিঘাতে চ প্রযতিষ্যামি সত্তম! ॥২০॥
সুমুখশ্চ ময়া সার্দ্ধং দেবেশমভিগচ্ছতু।
কার্য্যসংসাধনার্থায় স্বস্তি তেঽস্তু ভুজঙ্গম! ॥২১॥
ততস্তে সুমুখং গৃহ্য সর্ব এব মহৌজসঃ।
দদৃশুঃ শক্রমাসীনং দেবরাজং মহাদ্যুতিম্ ॥২২॥
সঙ্গত্যা তত্র ভগবান্ বিষ্ণুরাসীচ্চতুর্ভুজঃ।
ততস্তৎ সর্ব্বমাচখ্যৌ নারদো মাতলিং প্রতি ॥২৩॥

ভারতকৌমুদী

মাতলিরিতি। এনমার্য্যকম্। পুত্রজঃ পৌত্রঃ ॥১৮॥
স ইতি। সোঽয়ং পন্নগো নাগঃ সুমুখঃ। বাসবমিন্দ্রম্ ॥১৯॥
শেষেণেতি। শেষেণ অবশিষ্টেন কার্য্যেণ, অস্য সুমুখস্য আয়ুষো বিষয়মিতি শেষঃ, প্রজ্ঞাস্যামি। সুপর্ণস্য গরুড়স্য, বিঘাতে বাধাপ্রদানে ॥২০॥
সুমুখ ইতি। দেবেশমিন্দ্রম্। স্বস্তি মঙ্গলম্। হে ভুজঙ্গম! নাগ! আর্য্যক! ॥২১॥
তত ইতি। গৃহ্য গৃহীত্বা, সর্বে নারদার্য্যকমাতলয়ঃ ॥২২॥
সঙ্গত্যেতি। সঙ্গত্যা দৈবগত্যা। মাতলিং প্রতি মাতলিবিষয়কম্ ॥২৩॥

কণ্ব বলিলেন—'তখন মাতলি আর্য্যককে কহিলেন—'আমি এ বিষয়ে এক বুদ্ধি করিয়াছি। আমি আপনার পৌত্র সুমুখকে জামাতৃভাবে বরণ করিয়াছি ॥১৮॥

এই সুমুখ আমার ও নারদের সহিত যাইয়া ত্রিলোকীপতি দেবরাজ ইন্দ্রের সহিত সাক্ষাৎ করুন ॥১৯॥

নাগশ্রেষ্ঠ! তৎপরে আমি অবশিষ্ট কার্য্যদ্বারা উঁহার আয়ুর বিষয় জানিব এবং গরুড়কে বাধা দিবার বিষয়ে চেষ্টা করিব ॥২০॥

নাগরাজ! আপনার মঙ্গল হউক; সুমুখ কার্য্যসাধনের জন্য আমার সহিত দেবরাজের নিকট গমন করুন' ॥২১॥

তাহার পর সেই তেজস্বীরা সকলেই সুমুখকে লইয়া যাইয়া সিংহাসনোপবিষ্ট মহাতেজা দেবরাজ ইন্দ্রকে দর্শন করিলেন ॥২২॥

(২১) শ্লোকাৎ পরম্ 'কণ্ব উবাচ। আর্য্যকেণাভ্যনুজ্ঞাতা গম্যতামিতি ভারত!' ইত্যধিকম্—নি।

বৈশম্পায়ন উবাচ।

ততঃ পুরন্দরং বিষ্ণুরুবাচ ভুবনেশ্বরম্।
অমৃতং দীয়তামস্মৈ ক্রিয়তামমরৈঃ সমঃ ॥২৪॥
মাতলির্নারদশ্চৈব সুমুখশ্চৈব বাসব!।
লভন্তাং ভবতঃ কামাৎ কামমেতং যথেপ্সিতম্ ॥২৫॥
পুরন্দরোঽথ সঞ্চিন্ত্য বৈনতেয়পরাক্রমম্।
বিষ্ণুমেবাব্রবীদেনং ভবানেব দদাত্বিতি ॥২৬॥

বিষ্ণুরুবাচ।

ঈশস্ত্বং সর্বলোকানাং চরাণামচরাশ্চ যে।
ত্বয়া দত্তমদত্তং কঃ কর্ত্তুমুৎসহতে বিভো!॥২৭॥
প্রাদাচ্ছক্রস্ততস্তস্মৈ পন্নগায়ায়ুরুত্তমম্।
ন ত্বেনমমৃতপ্রাশং চকার বলবৃত্রহা ॥২৮॥

ভারতকৌমুদী

তত ইতি। অস্মৈ সুমুখায়। অমরৈঃ সমঃ মরণশূন্যঃ ॥২৪॥
মাতলিরিতি। কামাৎ কামকৃতাদমৃতদানাৎ, এতমমবস্তরূপম্ ॥২৫॥
পুরন্দর ইতি। দদাতু তদমৃতমিতি শেষঃ ॥২৬॥
ঈশ ইতি। যে লোকাস্তেষাম্। অদত্তম্ অদত্তবন্নিষ্ফলম্ ॥২৭॥
প্রাদাদিতি। উত্তমমায়ুঃ প্রাদাদ্বরেণ। অমৃতপ্রাশম্ অমৃতভোজিনম্ ॥২৮॥

---

সেখানে দৈববশতঃ চতুর্ভুজ ভগবান্ বিষ্ণু উপস্থিত ছিলেন। তৎপরে নারদ মাতলিবিষয়ক সমস্ত বৃত্তান্ত বলিলেন ॥২৩॥

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর বিষ্ণু ভুবনাধিপতি ইন্দ্রকে বলিলেন—'দেবরাজ! আপনি সুমুখকে অমৃত দান করুন এবং উহাকে অমরের তুল্য করুন ॥২৪॥

দেবরাজ! আপনার কার্য্যে মাতলি, নারদ এবং সুমুখ এই অভীষ্ট বিষয় যথেষ্টরূপে লাভ করুন ॥২৫॥

তদনন্তর দেবরাজ গরুড়ের পরাক্রমের বিষয় চিন্তা করিয়া বিষ্ণুকেই বলিলেন—'আপনিই উহাকে অমৃত দান করুন' ॥২৬॥

বিষ্ণু বলিলেন—'দেবরাজ! আপনি চরাচর সমস্ত লোকের অধীশ্বর। সুতরাং আপনার প্রদত্ত বস্তুকে অদত্তের ন্যায় নিষ্ফল করিতে কে সমর্থ হয়?' ॥২৭॥

লব্ধ্বা বরন্তু সুমুখঃ সুমুখঃ সম্বভূব হ।
কৃতদারো যথাকামং জগাম চ গৃহান্ প্রতি ॥২৯॥
নারদস্ত্বার্য্যকশ্চৈব কৃতকার্য্যৌ মুদা যুতৌ।
অভিজগ্মতুরভ্যর্চ্চ্য দেবরাজং মহাদ্যুতিম্ ॥৩০॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে মাতলিবরান্বেষণে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

## অষ্টনবতিতমোঽধ্যায়ঃ।

কণ্ব উবাচ।
গরুড়স্তত্তু শুশ্রাব যথাবৃত্তং মহাবলঃ।
আয়ুঃপ্রদানং শক্রেণ কৃতং নাগস্য ভারত! ॥১॥

ভারতকৌমুদী

লব্ধেতি। সুমুখঃ দীর্ঘায়ুর্লাভাৎ প্রসন্নবদনঃ। কৃতদার উঢ়মাতলিকন্যঃ ॥২৯॥

নারদ ইতি। কৃতকার্য্যৌ, মাতলিকন্যাপরিণয়নাদ্দীর্ঘায়ুর্লাভাচ্চেতি ভাবঃ ॥৩০॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে সপ্তনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

গরুড় ইতি। যথাবৃত্তং যথাজাতম্। নাগস্য সুমুখস্য ॥১॥

তাহার পর ইন্দ্র সেই সুমুখনাগকে দীর্ঘায়ু দান করিলেন, কিন্তু তাহাকে অমৃতভোজী করিলেন না ॥২৮॥

তখন সুমুখনাগ দীর্ঘায়ুর বর লাভ করিয়া প্রসন্নবদন হইলেন এবং মাতলির কন্যাকে বিবাহ করিয়া ইচ্ছানুসারে আপন ভবনে চলিয়া গেলেন ॥২৯॥

আর নারদ এবং আর্য্যকও কৃতকার্য্য ও আনন্দিত হইয়া মহাতেজা দেবরাজের পূজা করিয়া স্ব স্ব স্থানে গমন করিলেন' ॥৩০॥

কণ্ব বলিলেন—'ভরতনন্দন! ইন্দ্র যে সুমুখনাগকে আয়ু দান করিয়াছেন, সেই বৃত্তান্ত যথাযথভাবে মহাবল গরুড় শ্রবণ করিলেন ॥১॥

'.. চতুর্নবতিতমোঽধ্যায়ঃ' বা ব বা নি। (১) গরুড়স্তত্র শুশ্রাব' বা ব বা নি।

পক্ষবাতেন মহতা রুদ্ধ্বা ত্রিভুবনং খগঃ।
সুপর্ণঃ পরমক্রুদ্ধো বাসবং সমুপাদ্রবৎ ॥২॥

গরুড় উবাচ।

ভগবন্! কিমবজ্ঞানাদ্‌বৃত্তিঃ প্রতিহতা মম।
কামকারবরং দত্ত্বা পুনশ্চলিতবানসি ॥৩॥
নিসর্গাৎ সর্বভূতানাং সর্বভূতেশ্বরেণ মে।
আহারো বিহিতো ধাত্রা কিমর্থং বার্য্যতে ত্বয়া ॥৪॥
বৃতশ্চৈষ ময়া নাগঃ স্থাপিতঃ সময়শ্চ মে।
অনেন চ ময়া দেব! ভর্ত্তব্যঃ প্রসবো মহান্ ॥৫॥
এতস্মিংস্তু তথাভূতে নান্যং হিংসিতুমুৎসহে।
ক্রীড়সে কামকারেণ দেবরাজ! যথেচ্ছকম্ ॥৬॥

ভাবতকৌমুদী

পক্ষেতি। রুদ্ধ্বা কম্পয়িত্বেত্যতিশয়োক্তিঃ। সুপর্ণো গরুড়ঃ ॥২॥

ভগবন্নিতি। হে ভগবন্! ঐশ্বর্য্যশালিন্নিতি সাক্ষেপসম্বোধনম্। বৃত্তির্জীবনোপায়ঃ। কামকারেণ ইচ্ছানুসরণেন বরং নাগভক্ষ্যস্বরূপং মহ্যং দত্ত্বা, তস্মাৎ কিং চলিতবান্ ॥৩॥

নিসর্গাদিতি। সর্ব্বভূতানাং নিসর্গাৎ সৃষ্টেরারভ্য। ধাত্রা ব্রহ্মণা ॥৪॥

বৃত ইতি। স্থাপিতো নিরূপিতঃ মে ময়া। প্রসবঃ সন্তানঃ, মহান্ বহুলঃ ॥৫॥

এতস্মিন্নিতি। তথাভূতে ময়া রারিতভক্ষণে। কামকারেণ স্বেচ্ছাচারিতয়া ॥৬॥

তাহার পর গরুড় অত্যন্তক্রুদ্ধ হইয়া বিশাল পক্ষবায়ুদ্বারা ত্রিভুবন কম্পিত করিয়া ইন্দ্রের নিকট যাইয়া উপস্থিত হইলেন ॥২॥

গরুড় বলিলেন—'ঐশ্বর্য্যমদমত্ত! তুমি অবজ্ঞা করিয়া আমার জীবিকা নির্বাহে বাধা দিলে কেন? এবং তুমিই ত ইচ্ছা করিয়া আমাকে নাগ-ভক্ষণের বর দিয়াছিলে, আবার তাহা হইতে বিচ্যুত হইলে কেন? ॥৩॥

সর্বভূতের অধীশ্বর বিধাতা সর্বভূতের সৃষ্টি হইতেই আমার আহার নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন; তুমি কি জন্য তাহাতে বাধা দিতেছ? ॥৪॥

আমি এই নাগকে (ভোজনের জন্য) বরণ করিয়াছিলাম, সময়ও স্থির করিয়াছিলাম এবং ইহাদ্বারাই আমার অনেক সন্তানকে ভরণ করা কর্ত্তব্য বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছিল ॥৫॥

এই নাগের ভোজনে বাধা পড়িলেও আমি অন্য নাগকে ভোজন করিতে

(৫) বৃতশ্চৈষ মহানাগঃ বা ব রা নি।

সোঽহং প্রাণান্ বিমোক্ষ্যামি তথা পরিজনো মম।
যে চ ভৃত্যা মম গৃহে প্রীতিমান্ ভব বাসব ! ॥৭॥

ইন্দ্র উবাচ। *

ন মৎকৃতং বৈনতেয় ! ন মাং ক্রোদ্ধুং ত্বমর্হসি।
দত্তাভয়ঃ স সুমুখো বিষ্ণুনা প্রভবিষ্ণুনা ॥৮॥
শ্রুত্বা পুরন্দরেণোক্তমুবাচ বিনতাসুতঃ।
এতচ্চৈবাহমর্হামি পুনশ্চ বলবৃত্রহন্ !।
ত্রৈলোক্যস্যেশ্বরো যোঽহং পরভৃত্যত্বমাগতঃ ॥৯॥
ত্বয়ি তিষ্ঠতি দেবেশ ! ন বিষ্ণুঃ কারণং মম।
ত্রৈলোক্যরাজরাজ্যং হি ত্বয়ি বাসব ! শাশ্বতম্ ॥১০॥
মমাপি দক্ষস্য সুতা জননী কশ্যপঃ পিতা।
অহমপ্যুৎসহে লোকান্ সমস্তান্বোঢুমোজসা ॥১১॥

ভাবতকৌমুদী

সোঽহমিতি। প্রাণান্ বিমোক্ষ্যামি, খাদ্যাভাবাদিতি ভাবঃ ॥৭॥
নেতি। মাং প্রতি। প্রভবিষ্ণুনা মদপেক্ষয়া অধিকপ্রভাবশালিনা ॥৮॥
শ্রুত্বেতি। এতদবজ্ঞানম্, প্রাপ্তুমিতি শেষঃ। পরস্য বিষ্ণোর্ভৃত্যত্বম্। ষট্পাদং শ্লোকঃ ॥৯॥
ত্বয়ীতি। কারণং বৃত্তিনিরোধে। অতস্ত্বমেব কারণমিত্যাশয়ঃ ॥১০॥

ইচ্ছা করি না। দেবরাজ ! তুমি স্বেচ্ছাচারী বলিয়া ইচ্ছানুসারে খেলা করিতেছ ? ॥৬॥

ইন্দ্র ! এখন তুমি সন্তুষ্ট হইতে পার। কেন না, খাদ্যের অভাবে আমি প্রাণ ত্যাগ করিব, আমার পরিজনেরা প্রাণত্যাগ করিবে এবং আমার গৃহে যে সকল ভৃত্য আছে, তাহারাও প্রাণত্যাগ করিবে' ॥৭॥

ইন্দ্র বলিলেন—'বিনতানন্দন ! আমি তোমার খাদ্যের ব্যাঘাত করি নাই। সুতরাং তুমি আমার প্রতি ক্রুদ্ধ হইতে পার না। কিন্তু আমা অপেক্ষা অধিক প্রভাবশালী বিষ্ণুই সেই সুমুখকে অভয় দিয়াছেন' ॥৮॥

ইন্দ্রের এই কথা শুনিয়া গরুড় বলিলেন—'দেবরাজ ! আবারও এই অবজ্ঞা ভোগ করিবার পক্ষে আমি সম্পূর্ণ যোগ্য। কারণ, যে আমি ত্রিভুবনের অধীশ্বর হইবার যোগ্য হইয়াও পরের ভৃত্য হইয়াছি ॥৯॥

দেবরাজ ! তুমি থাকিতে বিষ্ণু আমার জীবিকানিরোধের কারণ হইতে পারেন না। যে হেতু তোমার উপরেই ত্রিভুবনের অধীশ্বরত্ব রহিয়াছে ॥১০॥

* ইত্যারভ্য 'বিনতাসুতঃ' ইত্যন্তঃ পাঠঃ পি বা ব বা নাস্তি। (১১) সমস্তান্বোঢ়-মনসা—পি বা ব বা।

অসহ্যং সর্ব্বভূতানাং মমাপি বিপুলং বলম্ ।
ময়াপি সুমহৎ কর্ম্ম কৃতং দৈতেয়বিগ্রহে ॥১২॥
শ্রুতশ্রীঃ শ্রুতসেনশ্চ বিবস্বান্ রোচনামুখঃ ।
প্রসৃতঃ কালকাক্ষশ্চ ময়াপি দিতিজা হতাঃ ॥১৩॥
যত্তু ধ্বজস্থানগতো যত্নাৎ পরিচরাম্যহম্ ।
বহামি চৈবানুজং তে তেন মামবমন্যসে ॥১৪॥
কোঽন্যো ভারসহো হ্যস্তি কোঽন্যোঽস্তি বলবত্তরঃ ।
ময়া যোঽহং বিশিষ্টঃ সন্ বহামীমং সবান্ধবম্ ॥১৫॥
অবজ্ঞায় তু যত্তেঽহং ভোজনাদ্ব্যবরোপিতঃ ।
তেন মে গৌরবং নষ্টং ত্বত্তশ্চাস্মাচ্চ বাসব ! ॥১৬॥

ভাবতকৌমুদী

ইন্দ্রসাদৃশ্যমাত্মনো দ্যোতয়তি শ্লোকজাতেন মমেতি। উৎসহে শক্নোমি ॥১১॥
অসহ্যমিতি। দৈতেয়বিগ্রহে অতীতাসুরযুদ্ধে ॥১২॥
শ্রুতেতি। দিতিজা এতে শ্রুতশ্রীপ্রভৃতয়ো দৈত্যাঃ ॥১৩॥
যদিতি। পরিচরামি সেবে। তে অনুজং বামনরূপেণ তব কনিষ্ঠসহোদরম্ ॥১৪॥
ক ইতি। ময়া সদৃশঃ অন্যঃ ক ইত্যাদিসম্বন্ধঃ। বিশিষ্টঃ প্রধানঃ, ইমং বিষ্ণুম্ ॥১৫॥
অবেতি। ব্যবরোপিতো বঞ্চিতঃ। ত্বত্ত ইন্দ্রাৎ, অস্মাদ্বিষ্ণোশ্চ ॥১৬॥

দেখ, ইন্দ্র ! আমার মাতাও দক্ষের তনয়া, আমার পিতাও কশ্যপ এবং আমিও আপন শক্তিতে সমস্ত লোক বহন করিতে পারি ॥১১॥

আমার গুরুতর বলও সর্ব্বভূতের অসহ্য এবং আমিও অসুরযুদ্ধে অতিমহৎ কার্য্য করিয়াছি ॥১২॥

শ্রুতশ্রী, শ্রুতসেন, বিবস্বান্, রোচনামুখ, প্রসৃত ও কালকাক্ষ এই সকল দৈত্যকে আমিও যুদ্ধে বধ করিয়াছি ॥১৩॥

তবে আমি যে বিষ্ণুর ধ্বজে থাকিয়া যত্নপূর্বক উঁহার সেবা করি এবং তোমার এই কনিষ্ঠ সহোদরকে পৃষ্ঠে বহন করি, সম্ভবতঃ সেই জন্যই তুমি আমাকে অবজ্ঞা করিয়া থাক ॥১৪॥

আমার তুল্য অন্য কোন্ লোক ভারবহনে সমর্থ? এবং আমার সমান অপর কোন্ ব্যক্তি প্রধান বলবান্? যে আমি প্রধান হইয়াও বন্ধুবর্গের সহিত ইঁহাকে (বিষ্ণুকে) বহন করিয়া থাকি ॥১৫॥

(১৩)···প্রসভঃ কালকক্ষশ্চ···পি,···প্রসৃতঃ কালকাক্ষশ্চ ·· বা ব রা।

অদিত্যাং য ইমে জাতা বলবিক্রমশালিনঃ।
ত্বমেষাং কিল সর্বেষাং বলেন বলবত্তরঃ ॥১৭॥
সোঽহং পক্ষৈকদেশেন বহামি ত্বাং গতক্লমঃ।
বিমৃশ ত্বং শনৈস্তাত! কো ন্বত্র বলবানিতি ॥১৮॥
কণ্ব উবাচ।
স তস্য বচনং শ্রুত্বা খগস্যোদর্কদারুণম্।
অক্ষোভ্যং ক্ষোভয়ংস্তার্ক্ষ্যমুবাচ রথচক্রভৃৎ ॥১৯॥
গরুত্মন্! মন্যসেঽত্মানং বলবন্তং সুদুর্বলম্।
অলমস্মৎসমক্ষং তে স্তোতুমাত্মানমণ্ডজ! ॥২০॥
ত্রৈলোক্যমপি মে কৃৎস্নমশক্তং দেহধারণে।
অহমেবাত্মনাত্মানং বহামি ত্বাঞ্চ ধারয়ে ॥২১॥

ভাতকৌমুদী

ইদানীং বিষ্ণুং প্রত্যাহ ত্বমিতি। যে ইন্দ্রাদয়ো দেবাঃ ॥১৭॥

স ইতি। বিমৃশ চিন্তয়। বাহক এব বাহ্যাদ্বলবানিতি ভাবঃ ॥১৮॥

স ইতি। দারুণ উদর্ক উত্তরফলং যস্য তৎ উদর্কদারুণম্, অগ্নিষ্টোমাদিবদ্বিশেষণস্য পরনিপাতঃ, "উদর্কঃ ফলমুত্তরম্" ইত্যমরঃ। তার্ক্ষ্যং গরুড়ম্, রথচক্রভৃদ্বিষ্ণুঃ ॥১৯॥

গরুত্মন্নিতি। আত্মানমিত্যাকারলোপ আর্ষঃ। অলমিতি বারণার্থম্ ॥২০॥

ত্রৈলোক্যমিতি। কৃৎস্নং সর্ব্বং ত্রৈলোক্যমপি ॥২১॥

ইন্দ্র! তুমি যে আমাকে অবজ্ঞা করিয়া ভোজন হইতে বঞ্চিত করিয়াছ, সেই জন্য তোমা হইতে এবং বিষ্ণু হইতেই আমার গৌরব নষ্ট হইয়াছে ॥১৬॥

বিষ্ণু! অদিতির গর্ভে এই যে সকল বলবিক্রমশালী দেবতা জন্মিয়াছেন, তাঁহাদের সকলের মধ্যেই বলে তুমি প্রধান ॥১৭॥

কিন্তু তথাপি আমি আমার একখানা পাখার একটা স্থান দিয়া বিনা কষ্টে তোমাকে বহন করিয়া থাকি। অতএব বাবা! ইহাদ্বারাই তুমি ধীরে ধীরে বিবেচনা করিয়া দেখ দেখি—আমাদের উভয়ের মধ্যে কে অধিক বলশালী' ॥১৮॥

বিষ্ণু গরুড়ের সেই ভাবি-ভয়ঙ্কর-ফল-জনক বাক্য শ্রবণ করিয়া অদম্য গরুড়কে দমন করিবার জন্য বলিলেন—॥১৯॥

'গরুড়! তুমি অতিদুর্বল হইলেও আপনাকে বলবান্ বলিয়া মনে কর। দেখ অণ্ডজ! তুমি আমার সমক্ষে আত্মপ্রশংসা করিও না ॥২০॥

(১৭) অদিত্যা য ইমে জাতা. পি।

ইমং তাবন্মমৈকং ত্বং বাহুং সব্যেতরং বহ।
যদ্যেনং ধারয়স্যেকং সফলং তে বিকত্থিতম্ ॥২২॥
ততঃ স ভগবাংস্তস্য স্কন্ধে বাহুং সমাসজৎ।
নিপপাত স ভারার্ত্তো বিহ্বলো নষ্টচেতনঃ ॥২৩॥
যাবান্ হি ভারঃ কৃৎস্নায়াঃ পৃথিব্যাঃ পর্ব্বতৈঃ সহ।
একস্যা দেহশাখায়াস্তাবদ্ভারমমন্যত ॥২৪॥
ন ত্বেনং পীড়য়ামাস বলেন বলবত্তরঃ।
ততো হি জীবিতং তস্য ন ব্যনীনশদচ্যুতঃ ॥২৫॥
ব্যাত্তাস্যঃ স্রস্তকায়শ্চ বিচেতা বিহ্বলঃ খগঃ।
মুমোচ পত্রাণি তদা গুরুভারপ্রপীড়িতঃ ॥২৬॥

ভারতকৌমুদী

ইমমিতি। সব্যেতরং বামম্, "সব্যস্তু দক্ষিণে। বামে চ প্রতিকূলে চ" ইতি হৈমঃ ॥২২॥
তত ইতি। তস্য গরুড়স্য। সমাসজৎ অস্থাপয়ৎ ॥২৩॥
যাবানিতি। দেহশাখায়াঃ দেহাংশস্য বামবাহোঃ। অমন্যত গরুড় ইতি শেষঃ ॥২৪॥
নেতি। জীবিতং জীবনম্। ন ব্যনীনশৎ ন বিনাশিতবান্, দয়য়েতি ভাবঃ ॥২৫॥
ব্যাত্তেতি। ব্যাত্তং প্রকটিতম্ আস্যং মুখং যেন সঃ। মুমোচ প্রসারয়ামাস ॥২৬॥

---

সমগ্র ত্রিভুবনও আমার দেহধারণে সমর্থ হয় না। সুতরাং আমি নিজেই নিজেকে বহন করি এবং তোমাকেও ধারণ করিয়া থাকি ॥২১॥

তুমি আমার এই এক বামবাহু বহন কর দেখি। যদি তুমি এই এক বাহু ধারণ করিতে পার, তাহা হইলেও তোমার আত্মপ্রশংসা সফল হইবে' ॥২২॥

তাহার পর ভগবান্ বিষ্ণু গরুড়ের স্কন্ধে বামবাহু স্থাপন করিলেন ; তৎক্ষণাৎ গরুড় ভারার্ত্ত, বিহ্বল ও চৈতন্যবিহীন হইয়া ভূতলে পতিত হইলেন ॥২৩॥

কারণ, পর্ব্বতের সহিত সমগ্র পৃথিবীর যত ভার, বিষ্ণুর দেহের এক অংশেরই তত ভার বলিয়া গরুড় মনে করিয়াছিলেন ॥২৪॥

কিন্তু প্রধান বলবান্ বিষ্ণু আপন বলদ্বারা গরুড়কে পীড়ন করিলেন না ; তাহাতেই তিনি গরুড়ের জীবন নষ্ট করেন নাই ॥২৫॥

কিন্তু তখন গরুড় অত্যন্তভাবে নিপীড়িত হইয়া পক্ষবিস্তার করিলেন ; বিহ্বল হইয়া পড়িলেন এবং তাঁহার মুখ বিবৃত হইল, শরীর শিথিল হইয়া পড়িল, আর চৈতন্য প্রায় লোপ পাইল ॥২৬॥

---

(২৩) ইত্যুক্ত্বা ভগবাংস্তস্য ··নি।

স বিষ্ণুং শিরসা পক্ষী প্রণম্য বিনতাসুতঃ।
বিচেতা বিহ্বলো দীনঃ কিঞ্চিদ্বচনমব্রবীৎ ॥২৭॥
ভগবন্! লোকসারস্য সদৃশেন বপুষ্মতা।
ভুজেন স্বৈরমুক্তেন নিষ্পিষ্টোঽস্মি মহীতলে ॥২৮॥
ক্ষন্তুমর্হসি মে দেব! বিহ্বলস্যাল্পচেতসঃ।
বলদাহবিদগ্ধস্য পক্ষিণো ধ্বজবাসিনঃ ॥২৯॥
নহি জ্ঞাতং বলং দেব! ময়া তে পরমং বিভো!।
তেন মন্যাম্যহং বীর্য্যমাত্মনো ন সমং পরৈঃ ॥৩০॥
ততশ্চক্রে স ভগবান্ প্রসাদং বৈ গরুত্মতঃ।
মৈবং ভূয় ইতি স্নেহাত্তদা চৈনমুবাচ হ ॥৩১॥
পাদাঙ্গুষ্ঠেন চিক্ষেপ সুমুখং গরুড়োরসি।
ততঃ প্রভৃতি রাজেন্দ্র! সহ সর্পেণ বর্ত্ততে ॥৩২॥

ভারতকৌমুদী

স ইতি। বিচেতাঃ প্রায়েণ চৈতন্যশূন্যঃ। অতএব কিঞ্চিদল্পম্ ॥২৭॥
ভগবন্নিতি। বপুষ্মতা মূর্ত্তিমতা। স্বৈরমুক্তেন মন্দন্যস্তেন ॥২৮॥
ক্ষন্তুমিতি। বলদাহো বলোষ্মা বলগর্ব্ব ইতি যাবত্তেন বিদগ্ধস্য ॥২৯॥
নহীতি। মন্যামি মন্যে। পরৈর্ন সমং সর্ব্বাধিকমিত্যর্থঃ ॥৩০॥
তত ইতি। প্রসাদমনুগ্রহম্। ভূয়ঃ পুনঃ, মৈবং কুর্বিতি শেষঃ ॥৩১॥

পরে প্রায় চৈতন্যহীন, বিহ্বল ও কাতর অবস্থাতেই গরুড় মস্তকদ্বারা বিষ্ণুকে প্রণাম করিয়া এই অল্প কথা কয়টীমাত্র বলিলেন—॥২৭॥

'ভগবন্! জগতের মূর্ত্তিমান্ সারবস্তুর তুল্য অল্পমাত্রস্থাপিত এই বাহুদ্বারা আমি ভূতলে নিষ্পিষ্ট হইয়াছি ॥২৮॥

দেব! আমি বলের তেজে দগ্ধপ্রায় ছিলাম; এখন বিহ্বল হইয়া পড়িয়াছি, চৈতন্যও অল্পমাত্রই আছে; অথ চ আমি আপনার ধ্বজবাসী একটী পক্ষী। অতএব আপনি আমার উপরে ক্ষমা করুন ॥২৯॥

দেব! প্রভু! আমি আপনার অসাধারণ বলের বিষয় জানিতাম না; তাহাতেই নিজের শক্তিকে অতুলনীয় মনে করিতাম' ॥৩০॥

তাহার পর ভগবান্ বিষ্ণু গরুড়ের উপরে অনুগ্রহ করিলেন এবং স্নেহবশতঃ বলিলেন—'গরুড়! তুমি আর এরূপ করিও না' ॥৩১॥

আর বিষ্ণু চরণাঙ্গুষ্ঠদ্বারা সুমুখকে গরুড়ের বক্ষে নিক্ষেপ করিলেন। রাজশ্রেষ্ঠ! তদবধি গরুড় সুমুখনাগের সহিতও থাকেন ॥৩২॥

এবং বিষ্ণুবলাক্রান্তো গর্বনাশমুপাগতঃ।
গরুড়ো বলবান্ রাজন্ বৈনতেয়ো মহাযশাঃ ॥৩৩॥

কণ্ব উবাচ।

তথা ত্বমপি গান্ধারে! যাবৎ পাণ্ডুসুতান্ রণে।
নাসাদয়সি তান্ বীরাংস্তাবজ্জীবসি পুত্রক ॥৩৪॥
ভীমঃ প্রহরতাং শ্রেষ্ঠো বায়ুপুত্রো মহাবলঃ।
ধনঞ্জয়শ্চেন্দ্রসুতো ন হন্যাতাম্ভু কং রণে ॥৩৫॥
বিষ্ণুর্ব্বায়ুশ্চ শক্রশ্চ ধর্ম্মস্তৌ চাশ্বিনাবুভৌ।
এতে দেবাস্ত্বয়া কেন হেতুনা বীক্ষিতুং ক্ষমাঃ ॥৩৬॥
তদলং তে বিরোধেন সমং গচ্ছ নৃপাত্মজ!।
বাসুদেবেন তীর্থেন কুলং রক্ষিতুমর্হসি ॥৩৭॥

ভারতকৌমুদী

পাদেতি। চিক্ষেপ বিষ্ণুরিতি শেষঃ, তয়োঃ সৌহার্দ্দস্থাপনায়েতি ভাবঃ, সুমুখং নাগম্, গরুড়স্য উরসি বক্ষসি। সর্পেণ সুমুখেন, বর্ত্ততে বিরোধং বিহায় গরুড়ঃ। অত্র ভগবতো নিরতিশয়সত্যসঙ্কল্পত্বাৎ সঙ্কল্পেনাবির্ভাবিতং সুমুখমিতি বক্তব্যম্, অন্যথা "লব্ধা বরন্তু সুমুখঃ সুমুখঃ সম্বভূব হ। কৃতদারো যথাকামং জগাম চ গৃহান্ প্রতি॥" ইতি পূর্ব্বোক্তেন বিরোধঃ স্যাৎ ॥৩২॥

এবমিতি। গর্ব্বনাশং বলগর্ব্বাপগমম্ ॥৩৩॥

তথেতি। গান্ধার্য্যা অপত্যমিতি গান্ধারিঃ দুর্য্যোধনঃ, বাহ্বাদিত্বাদপত্যার্থে ইঞ্ ॥৩৪॥

ভীম ইতি। প্রহরতাং বীরাণাম্। হন্যাতাং বিনাশয়েতাম্ ॥৩৫॥

বিষ্ণুরিতি। বিষ্ণুঃ কৃষ্ণরূপী। দেবপুত্রত্বাদেব দেবাঃ, "আত্মা বৈ পুত্রনামাসি" ইতি শ্রুতেঃ। বীক্ষিতুং যুদ্ধে বিরোধিভাবেনেতি ভাবঃ ॥৩৬॥

রাজা! এইভাবে বিষ্ণুর বলে অভিভূত হওয়ায় বলবান্ ও মহাযশা বিনতানন্দন গরুড়ের গর্ব চূর্ণ হইয়াছিল' ॥৩৩॥

তাহার পর পুনরায় কণ্ব বলিলেন---'পুত্র গান্ধারীনন্দন! সেইরূপ তুমিও যে পর্য্যন্ত মহাবীর পাণ্ডবগণের সহিত যুদ্ধে মিলিত না হইতেছ, সেই পর্য্যন্তই জীবিত রহিতেছ ॥৩৪॥

কারণ, বীরশ্রেষ্ঠ ও মহাবল বায়ুপুত্র ভীমসেন এবং ইন্দ্রপুত্র অর্জ্জুন ইঁহারা যুদ্ধে কোন্ ব্যক্তিকে বধ করিতে না পারেন? ॥৩৫॥

বিষ্ণু, ধর্ম্ম, বায়ু, ইন্দ্র এবং অশ্বিনীকুমারদ্বয় এই দেবগণকে তুমি কোন্ কারণে যুদ্ধে দর্শন করিতে সমর্থ হইবে? ॥৩৬॥

(৩৬) হেতুনা শক্যা বীক্ষিতুম্—পি। (৩৭)···শুভং গচ্ছস্ব পার্থিব।···পি।

প্রত্যক্ষদর্শী সর্বস্য নারদোঽয়ং মহাতপাঃ।
মাহাত্ম্যস্য তদা বিষ্ণোঃ সোঽয়ং চক্রগদাধরঃ ॥৩৮॥

বৈশম্পায়ন উবাচ।

দুর্য্যোধনস্তু তচ্ছ্রুত্বা নিশ্বসন্ ভ্রুকুটীমুখঃ।
রাধেয়মভিসংপ্রেক্ষ্য জহাস স্বনবত্তদা ॥৩৯॥
কদর্থীকৃত্য তদ্বাক্যমৃষেঃ কণ্বস্য দুর্ম্মতিঃ।
ঊরুং গজকরাকারং তাড়য়ন্নিদমব্রবীৎ ॥৪০॥
যথৈবেশ্বরসৃষ্টোঽস্মি যদ্ভাবি যা চ মে গতিঃ।
তথা মহর্ষে! বর্ত্তামি কিং প্রলাপঃ করিষ্যতি ॥৪১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে মাতলিবরান্বেষণে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

তদিতি। তীর্থেন উপায়েন, "তীর্থস্তূপায়যোগয়োঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ ॥৩৭॥
প্রত্যক্ষেতি। তদা তৎকালীনস্য। অয়ং স চক্রগদাধরো বিষ্ণুঃ কৃষ্ণরূপেণ বর্ত্ততে ॥৩৮॥
দুর্য্যোধন ইতি। রাধেয়ং কর্ণম্। স্বনবৎ সশব্দম্ ॥৩৯॥
কদিতি। কদর্থীকৃত্য হাসেনৈব নিন্দিতার্থীকৃত্য। গজকরাকারং হস্তিশুণ্ডাসদৃশম্ ॥৪০॥
যথেতি। গতিরবস্থা। প্রলাপো ভবতামনর্থকমুপদেশবাক্যম্ ॥৪১॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে অষ্টনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥

অতএব রাজপুত্র! তোমার বিরোধ করিবার প্রয়োজন নাই, শান্তি লাভ কর এবং কৃষ্ণকে উপায়রূপে অবলম্বন করিয়া বংশটা রক্ষা কর ॥৩৭॥

এই মহাতপা নারদ বিষ্ণুর তৎকালীন সমস্ত মাহাত্ম্যই প্রত্যক্ষ দেখিয়াছিলেন। সেই বিষ্ণুই এই কৃষ্ণরূপে রহিয়াছেন' ॥৩৮॥

বৈশম্পায়ন বলিলেন—দুর্য্যোধন তখন কণ্বের সেই কথাগুলি শুনিয়া, নিশ্বাস ত্যাগ করিয়া, ভ্রুকুটীযুক্তমুখ হইয়া, কর্ণের দিকে চাহিয়া, উচ্চস্বরে হাস্য করিয়া উঠিলেন ॥৩৯॥

এবং দুর্ম্মতি দুর্য্যোধন মহর্ষি কণ্বের সেই সকল কথা অগ্রাহ্য করিয়া হস্তিশুণ্ডাসদৃশ উরুদেশে তাড়নপূর্বক এই কথা বলিলেন—॥৪০॥

'মহর্ষি! বিধাতা আমাকে যেভাবে সৃষ্টি করিয়াছেন, যাহা ভবিষ্যতে

* '...পঞ্চাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব বা নি।

# নবনবতিতমোঽধ্যায়ঃ।

———ঃ-০-ঃ———

জনমেজয় উবাচ।

অনর্থে জাতনির্ব্বন্ধং পরার্থে লোভমোহিতম্।
অনার্য্যকেম্বভিরতং মরণে কৃতনিশ্চয়ম্ ॥১॥
জ্ঞাতীনাং দুঃখকর্ত্তারং বন্ধূনাং শোকবর্দ্ধনম্।
সুহৃদাং ক্লেশদাতারং দ্বিষতাং হর্ষবর্দ্ধনম্ ॥২॥
কথং নৈনং বিমার্গস্থং বারয়ন্তীহ বান্ধবাঃ।
সৌহৃদাদ্বা সুহৃৎ স্নিগ্ধো ভগবান্ বা পিতামহঃ ॥৩॥ (বিশেষকম্)

বৈশম্পায়ন উবাচ।

উক্তং ভগবতা বাক্যমুক্তং ভীষ্মেণ যৎ ক্ষমম্।
উক্তং বহুবিধঞ্চৈব নারদেনাপি তচ্ছৃণু ॥৪॥

ভারতকৌমুদী

অনর্থ ইতি। জাতো নির্বন্ধ আগ্রহাতিশয়ো যস্য তম্। অনার্য্যকেষু দুর্জনেষু কর্ণাদিষু। সুহৃদাং সম্পর্কাভাবেহপ্যুপকারিণাম্। এনং দুর্য্যোধনম্। বান্ধবা ভীষ্মধৃতরাষ্ট্রাদয়ঃ। সুহৃৎ দ্রোণাদিঃ। ভগবান্ মাহাত্ম্যবান্, পিতামহো ব্যাস ॥১—৩॥

উক্তমিতি। ভগবতা ব্যাসেন। ক্ষমম্ উচিতম্ ॥৪॥

---

হইবে এবং যেরূপ আমার অবস্থা, আমি সেই সেই ভাবেই চলিতেছি। অতএব আপনাদের এই অনর্থক উপদেশ কি করিবে' ॥৪১॥

———ঃ০ঃ———

জনমেজয় বলিলেন—'মহর্ষি! তৎকালে বিপদের দিকে দুর্য্যোধনের অত্যন্ত আগ্রহ জন্মিয়াছিল, পরধনের প্রতি লোভ জন্মিয়া তাঁহাকে মোহিত করিয়াছিল, এবং তিনি দুর্জনদের উপরে আসক্ত, মরণে কৃতনিশ্চয়, জ্ঞাতিদের দুঃখদাতা, বন্ধুদের শোকবর্দ্ধক, সুহৃদ্‌গণের কষ্টদাতা ও শত্রুগণের আনন্দবর্দ্ধক হইয়া বিপথে চলিয়াছিলেন; এ অবস্থায় ভীষ্মপ্রভৃতি বান্ধবেরা, দ্রোণপ্রভৃতি স্নেহকারী সুহৃদেরা, কিংবা ভগবান্ বেদব্যাস সৌহার্দ্দবশতঃ উঁহাকে বারণ করেন নাই কেন? ॥১—৩॥

বৈশম্পায়ন বলিলেন—বেদব্যাসও হিতের কথা কহিয়াছিলেন, ভীষ্মও

নারদ উবাচ।

দুর্লভো বৈ সুহৃচ্ছ্রোতা দুর্লভশ্চ হিতঃ সুহৃৎ।
তিষ্ঠতে হি সুহৃদ্‌যত্র ন বন্ধুস্তত্র তিষ্ঠতে ॥৫॥
শ্রোতব্যমপি পশ্যামি সুহৃদাং কুরুনন্দন!।
ন কর্ত্তব্যশ্চ নির্বন্ধো নির্বন্ধো হি সুদারুণঃ ॥৬॥
অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
যথা নির্বন্ধতঃ প্রাপ্তো গালবেন পরাজয়ঃ ॥৭॥

ভারতকৌমুদী

দুর্লভ ইতি। হিতো হিতবক্তা। তিষ্ঠতে স্থিত্বা স্বাভিপ্রায়ং জ্ঞাপয়তি। তিষ্ঠতে ইত্যপি পূর্ববৎ। উভয়ত্রাপি "প্রতিজ্ঞানির্ণয়প্রকাশনেষু স্থা" ইতি রুচাদিত্বাদাত্মনেপদম্। বন্ধপেক্ষয়াপি সুহৃৎ শ্রেয়ান্, তে চ সুহৃদো বয়মিতি ভাবঃ ॥৫॥

শ্রোতব্যমিতি। অস্মদ্বাক্যং ত্বয়া শ্রোতব্যং পশ্যামি। নির্বন্ধ আগ্রহাতিশয়ঃ ॥৬॥

অত্রেতি। নির্বন্ধতঃ গুরুদক্ষিণাদানে আগ্রহাতিশয়াৎ, গালবেন মুনিনা ॥৭॥

ভারতভাবদীপঃ

অনর্থ ইতি। পরার্থে পরস্বনিমিত্তম্ ॥১—২॥ ভগবান পিতামহো ব্যাসো ন তু ভীষ্মঃ উত্তরে তস্য পৃথগুপাদানাৎ উক্তমিত্যস্যাবৃত্তিদর্শনাচ্চ ॥৩—৪॥ সুহৃৎ প্রত্যুপকারমনপেক্ষ্য উপকর্ত্তা মাদৃশঃ তদীয়বাক্যস্য শ্রোতা সুহৃচ্ছ্রোতা মৃঢোঽয়ং হিতমপ্যুক্তং শ্রোষ্যতীতি ভাবঃ। তিষ্ঠতে স্থিরো ভবতি, যত্র মহাসঙ্কটে তত্র বন্ধুঃ উপকারমপেক্ষ্যোপকর্ত্তা কর্ণাদিঃ ন তিষ্ঠতে ন প্রকাশতে। প্রকাশনস্থেয়াখ্যয়োশ্চেত্যুভয়ত্র তঙ্। বন্ধুতোঽপি সুহৃদ্বচঃ শ্রেয়স্করমিত্যর্থঃ ॥৫॥ শ্রোতব্যং শ্রোতুং যুক্তং নির্বন্ধঃ সত্যপি বলবদ্বাধকে

---

যাহা উচিত, তাহা বলিয়াছিলেন এবং নারদও বহুবিধ উপদেশ দিয়াছিলেন, তাহা আপনি শ্রবণ করুন ॥৪॥

নারদ বলিলেন—'হিতবাক্য শ্রবণ করে, এমন সুহৃদ্‌ও দুর্লভ; আবার হিত বাক্য বলে, এহেন সুহৃদ্‌ও দুষ্প্রাপ্য। সুহৃদ্ যেখানে থাকিয়া নিজ অভিপ্রায় ব্যক্ত করে, বন্ধু সেখানে থাকিয়া নিজ অভিপ্রায় ব্যক্ত করে না ॥৫॥

কৌরবনন্দন! আমি মনে করি—সুহৃদ্‌গণের বাক্য শ্রবণ করা তোমার উচিত, আর কোন বিষয়ে বিশেষ আগ্রহ করা উচিত নহে। কারণ, কোন বিষয়ে বিশেষ আগ্রহ করা অতিভয়ঙ্কর ॥৬॥

এই বিষয়ে এই প্রাচীন ঐতিহাসিক বৃত্তান্ত বিশেষজ্ঞেরা উল্লেখ করিতে পারেন যে, গালব গুরুদক্ষিণাদানে অত্যন্ত আগ্রহ প্রকাশ করিয়া পরাভব প্রাপ্ত হইয়াছিলেন ॥৭॥

বিশ্বামিত্রং তপস্যন্তং ধর্ম্মো জিজ্ঞাসয়া পুরা।
অভ্যগচ্ছৎ স্বয়ং ভূত্বা বশিষ্ঠো ভগবানৃষিঃ ॥৮॥
সপ্তর্ষীণামন্যতমং বেশমাস্থায় ভারত !।
বুভুক্ষুঃ ক্ষুধিতো রাজন্নাশ্রমং কৌশিকস্য তু ॥৯॥ (যুগ্মকম্)
বিশ্বামিত্রোঽথ সংভ্রান্তঃ শ্রপয়ামাস বৈ চরুম্।
পরমান্নস্য যত্নেন ন চ তং প্রত্যপালয়ৎ ॥১০॥
অন্নং তেন যদা ভুক্তমন্যৈর্দত্তং তপস্বিভিঃ।
অথ গৃহ্যান্নমত্যুষ্ণং বিশ্বামিত্রোঽপ্যুপাগমৎ ॥১১॥
ভুক্তং মে তিষ্ঠ তাবত্ত্বমিত্যুক্ত্বা ভগবান্ যযৌ।
বিশ্বামিত্রস্ততো রাজন্! স্থিত এব মহাদ্যুতিঃ ॥১২॥

ভারতকৌমুদী

বিশ্বেতি। ধর্ম্মো দেবঃ, জিজ্ঞাসয়া তপঃপ্রকারজ্ঞানেচ্ছয়া। অন্যতমম্ অন্যতমসদৃশিনম্। তপস্যন্তং বিশ্বামিত্রম্ অভি লক্ষ্যীকৃত্য, তস্য কৌশিকস্যাশ্রমমগচ্ছৎ ॥৮—৯॥

বিশ্বেতি। শ্রপয়ামাস পপাচ। প্রত্যপালয়ৎ প্রতীক্ষিতবান্ ধর্ম্মঃ ॥১০॥

অন্নমিতি। তেন ধর্ম্মেণ। গৃহ্য গৃহীত্বা ॥১১॥

ভুক্তমিতি। তিষ্ঠ অন্নং ধারয়ন্নেব, তাবৎ, যাবদহং পুনরাগচ্ছামি ॥১২॥

ভারতভাবদীপঃ

তত্রেবাগ্রহঃ সুদারুণো নাশকারী ॥৬—৭॥ বসিষ্ঠমূর্ত্ত্যা ধর্ম্মোঽভ্যাগচ্ছৎ ॥৮—৯॥ ন প্রত্যপালয়ৎ অন্নসিদ্ধিপর্য্যন্তং ন প্রতীক্ষিতবান্ ॥১০॥ তেন বসিষ্ঠেন উপাগমৎ বসিষ্ঠসমীপম্

ভরতনন্দন রাজা! পূর্ব্বকালে বিশ্বামিত্র যখন তপস্যা করিতেছিলেন, তখন একদা ভগবান্ স্বয়ং ধর্ম্ম সপ্তর্ষিদের মধ্যে বশিষ্ঠের বেশ ধারণ করিয়া, বশিষ্ঠমুনি সাজিয়া, ক্ষুধার্ত্ত ও ভোজনার্থী হইয়া, বিশ্বামিত্রের আশ্রমে গমন করিলেন ॥৮—৯॥

তাহার পর বিশ্বামিত্র বিশেষ ব্যস্ত হইয়া যত্ন সহকারে পরমান্নের চরু পাক করিতে আরম্ভ করিলেন; কিন্তু ধর্ম্ম সে চরুপাকের প্রতীক্ষা করিলেন না ॥১০॥

তিনি যখন অন্য-তপস্বি-দত্ত অন্ন ভোজন করিলেন, তাহার পর বিশ্বামিত্রও অত্যুষ্ণ অন্ন লইয়া উপস্থিত হইলেন ॥১১॥

তখন ধর্ম্ম বলিলেন—'আমি ভোজন করিয়াছি। অতএব আমি আবার যেপর্য্যন্ত আসি, সে পর্য্যন্ত তুমি এই ভাবেই থাক' এই কথা বলিয়া ধর্ম্ম চলিয়া গেলেন। রাজা! তাহার পর মহাতেজা বিশ্বামিত্র সেই ভাবেই রহিলেন ॥১২॥

ভক্তং প্রগৃহ্য মূর্দ্ধ্না বৈ বাহুভ্যাং সংশিতব্রতঃ।
স্থিতঃ স্থাণুরিবাভ্যাসে নিশ্চেষ্টো মারুতাশনঃ ॥১৩॥
তস্য শুশ্রূষণে যত্নমকরোদ্‌গালবো মুনিঃ।
গৌরবাদ্বহুমানাচ্চ হার্দ্দেন প্রিয়কাম্যয়া ॥১৪॥
অথ বর্ষশতে পূর্ণে ধর্ম্মঃ পুনরুপাগমৎ।
বাশিষ্ঠং বেশমাস্থায় কৌশিকং ভোজনেচ্ছয়া ॥১৫॥
স দৃষ্ট্বা শিরসা ভক্তং ধ্রিয়মাণং মহর্ষিণা।
তিষ্ঠতা বায়ুভক্ষেণ বিশ্বামিত্রেণ ধীমতা ॥১৬॥
প্রতিগৃহ্য ততো ধর্ম্মস্তথৈবোষ্ণং তথা নবম্।
ভুক্ত্বা প্রীতোঽস্মি বিপ্রর্ষে! তমুক্ত্বা স মুনির্গতঃ ॥১৭॥ (যুগ্মকম্)
ক্ষত্রভাবাদপগতো ব্রাহ্মণত্বমুপাগতঃ।
ধর্ম্মস্য বচনাৎ প্রীতো বিশ্বামিত্রস্তদাভবৎ ॥১৮॥

## ভারতকৌমুদী

উক্তং বিবৃণ্বন্নাহ ভক্তমিতি। ভক্তমন্নম্। অভ্যাসে স্বকীয়াশ্রমান্তিকে ॥১৩॥
তস্যেতি। বহুমানাদত্যাদরাৎ, হার্দ্দেন প্রণয়েন ॥১৪॥
অথেতি। বশিষ্ঠস্যায়মিতি বাশিষ্ঠস্তম্, আস্থায় অবলম্ব্য ॥১৫॥
স ইতি। ভক্তমন্নম্। উষ্ণং নবঞ্চান্নম্। মুনির্ব্বশিষ্ঠরূপী ধর্ম্মঃ ॥১৬—১৭॥
ক্ষত্রেতি। বচনাৎ 'বিপ্রর্ষে!' ইতি সম্বোধনাদেব ॥১৮॥

অর্থাৎ দৃঢ়ব্রত বিশ্বামিত্র হস্তযুগলদ্বারা মস্তকে অন্নপাত্র ধারণ করিয়া নিশ্চেষ্ট ও বায়ুভোজী হইয়া আশ্রমের নিকটে স্থাণুর ন্যায় থাকিলেন ॥১৩॥

আর গালবমুনি গৌরব ও প্রণয়বশতঃ বিশ্বামিত্রের প্রিয়কার্য্য করিবার ইচ্ছায় আদরপূর্ব্বক তাঁহার পরিচর্য্যার প্রতি যত্ন করিতে লাগিলেন ॥১৪॥

তাহার পর একশত বৎসর পূর্ণ হইলে, ধর্ম্মদেব পুনরায় বশিষ্ঠের বেশ ধারণ করিয়া ভোজন করিবার ইচ্ছায় বিশ্বামিত্রের নিকট আগমন করিলেন ॥১৫॥

তিনি আসিয়া দেখিলেন—জ্ঞানী ও মহর্ষি বিশ্বামিত্র মস্তকে সেই অন্নপাত্র ধারণ করিয়া বায়ুমাত্র ভক্ষণপূর্ব্বক সেইভাবেই অবস্থান করিতেছেন। তাহার পর ধর্ম্মদেব বিশ্বামিত্রের নিকট হইতে সেইরূপই উষ্ণ এবং সেইরূপই নূতন সেই অন্ন গ্রহণপূর্ব্বক ভোজন করিয়া বলিলেন—'বিপ্রর্ষি! আমি সন্তুষ্ট হইলাম' এই কথা বলিয়া সেই বশিষ্ঠরূপী ধর্ম্মদেব চলিয়া গেলেন ॥১৬—১৭॥

(১৮)···বিশ্বামিত্রস্তথাভবৎ—বা ব ক নি।

বিশ্বামিত্রস্তু শিষ্যস্য গালবস্য তপস্বিনঃ।
শুশ্রূষয়া চ ভক্ত্যা চ প্রীতিমানিত্যুবাচ হ ॥১৯॥
অনুজ্ঞাতো ময়া বৎস! যথেষ্টং গচ্ছ গালব!।
ইত্যুক্তঃ প্রত্যুবাচেদং গালবো মুনিসত্তমম্ ॥২০॥
প্রীতো মধুরয়া বাচা বিশ্বামিত্রং মহাদ্যুতিম্।
দক্ষিণাঃ কাঃ প্রয়চ্ছামি ভবতে গুরুকর্ম্মণি ॥২১॥ (যুগ্মকম্)
দক্ষিণাভিরুপেতং হি কর্ম্ম সিধ্যতি মানদ!।
দক্ষিণানাং হি দাতা বৈ অপবর্গেণ যুজ্যতে ॥২২॥
স্বর্গে ক্রতুফলং তদ্ধি দক্ষিণা শান্তিরুচ্যতে।
কিমাহরামি গুর্ব্বর্থং ব্রবীতু ভগবানিতি ॥২৩॥

ভারতকৌমুদী

বিশ্বেতি। প্রীতিমান্ সন্তুষ্টঃ সন্, ইতি বক্ষ্যমাণেম্ ॥১৯॥
অম্বিতি। যথেষ্টং স্থানম্। গুরুকর্ম্মণি অধ্যাপনাদৌ ॥২০—২১॥
দক্ষিণাভিরিতি। সিধ্যতি সাঙ্গত্বাদিতি ভাবঃ। অপবর্গেণ মুক্ত্যা ॥২২॥
স্বর্গ ইতি। ক্রতুফলং ক্রতুফলভোগজনকম্, তৎ দক্ষিণারূপমঙ্গম্ ॥২৩॥

ভারতভাবদীপঃ

॥১১—১২॥ মূর্দ্ধ। বাহুভ্যাঞ্চ পরিগৃহ্য, অভ্যাশে সমীপে আশ্রমস্য ॥১৩॥ গৌরবাৎ গুরুত্বাৎ, বহুমানাৎ লোকপূজ্যত্বাৎ, হার্দ্দেন প্রীত্যা ॥১৪—১৮॥ শুশ্রূষয়া সেবয়া ভক্ত্যা আরাধ্যত্বজ্ঞানেন ॥১৯—২০॥ গুরুকর্ম্মণি ব্রহ্মচর্য্যব্রতসমাপ্তৌ সত্যাম্ ॥২১॥ মানবমিতি পাঠে সিধ্যতি সিদ্ধং কৃতকৃত্যং করোতীত্যর্থঃ। এতদেবাহ—দক্ষিণামিতি। অপবর্গেণ ফলপ্রাপ্ত্যা ॥২২॥

এদিকে বিশ্বামিত্র তখন ধর্ম্মের সেই বাক্য অনুসারে ক্ষত্রিয়ত্বপরিত্যাগপূর্ব্বক ব্রাহ্মণত্ব লাভ করিয়া আনন্দিত হইলেন ॥১৮॥

তাহার পর বিশ্বামিত্র তপস্বী শিষ্য গালবের পরিচর্য্যায় ও ভক্তিতে সন্তুষ্ট হইয়া এই কথা বলিলেন—॥১৯॥

'বৎস গালব! আমি তোমাকে অনুমতি দিলাম, তুমি অভীষ্ট স্থানে যাইতে পার'। এই কথা বলিলে, গালব সন্তুষ্ট হইয়া মধুর বাক্যে মুনিশ্রেষ্ঠ ও মহাতেজা বিশ্বামিত্রকে বলিলেন—'গুরুদেব! আপনি যে গুরুর কার্য্য করিয়াছেন, তাহাতে আমি আপনাকে কি দক্ষিণা দিব? ॥২০—২১॥

মহর্ষি! দক্ষিণাযুক্ত কর্ম্মই সফল হয় এবং দক্ষিণাদাতা মুক্তিলাভ করেন ॥২২॥

আর দক্ষিণা স্বর্গলোকে যজ্ঞের ফল উৎপাদন করে এবং দক্ষিণাই কর্ম্মের

স জানংস্তেন ভগবান্ খিন্নং শুশ্রূষণেন বৈ।
বিশ্বামিত্রস্তমসকৃদ্‌গচ্ছ গচ্ছেত্যচোদয়ৎ ॥২৪॥
অসকৃদ্‌গচ্ছ গচ্ছেতি বিশ্বামিত্রেণ ভাষিতঃ।
কিং দদানীতি বহুশো গালবঃ প্রত্যভাষত ॥২৫॥
নির্বন্ধতস্তু বহুশো গালবস্য তপস্বিনঃ।
কিঞ্চিদাগতসংরম্ভো বিশ্বামিত্রোঽব্রবীদিদম্ ॥২৬॥
একতঃ শ্যামকর্ণানাং হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
অষ্টৌ শতানি মে দেহি গচ্ছ গালব! মা চিরম্ ॥২৭॥

---

**ভারতকৌমুদী**

স ইতি। গালবং তেন শুশ্রূষণেন খিন্নং ক্লান্তং জানন্ ॥২৪॥

অসকৃদিতি। বিশ্বামিত্রেণ ভাষিতো গালব ইতি সম্বন্ধঃ ॥২৫॥

নিরিতি। নির্ব্বন্ধতো দক্ষিণাদানে আগ্রহাতিশয়াৎ। আগতসংরম্ভ উৎপন্নক্রোধঃ ॥২৬॥

একত ইতি। একতঃ শ্যামকর্ণানামিত্যনেন অপরতঃ শুভ্রকর্ণানামিতি ব্যজ্যতে। হয়ানামশ্বানাম্, চন্দ্রস্যেব বর্চ্চঃ শুভ্রা কান্তির্যেষাং তেষাম্। মা চিরং কুরু ॥২৭॥

**ভারতভাবদীপঃ**

ক্রতুফলং দক্ষিণাপ্রদ এব প্রাপ্নোতি। "হতো যজ্ঞস্ত্বদক্ষিণ" ইতি স্মৃতেবদক্ষিণস্য ক্রতোর্হতত্বে-নাফলত্বাৎ শান্তিঃ সর্বোপদ্রবনাবির্ণী উচ্যতে বেদেন। দক্ষিণাং কর্ম্ম বৃণুতে বিজ্ঞানমিতি ॥২৩॥ জানানঃ শুশ্রূষণেনৈব দক্ষিণাকর্ম্মসমাপ্তিরিতি। স জানংস্তেনেতি পাঠে তেন গালবেন শুশ্রূষণে-নৈব জিতো বশীকৃতোঽস্মীতি জানন্নিত্যন্বয়ঃ ॥২৪—২৬॥ শ্যামো হরিতঃ, একতঃ বহিঃ-

---

শান্তি অর্থাৎ শেষ অঙ্গ। অতএব আপনি বলুন—গুরুদক্ষিণার জন্য কি আনয়ন করিব' ॥২৩॥

বিশ্বামিত্র জানিতেন যে, গালব সেই শুশ্রূষা করাতেই ক্লান্ত হইয়াছেন। তাই বিশ্বামিত্র গালবকে বার বার বলিলেন—'যাও যাও' ॥২৪॥

বিশ্বামিত্র বার বার বলিলেন—'যাও যাও', আবার গালবও বহুবার বলি-লেন—'কি দিব কি দিব' ॥২৫॥

তপস্বী গালবের বহুতর আগ্রহে বিশ্বামিত্রের একটু ক্রোধ জন্মিল; তখন তিনি এই কথা বলিলেন—॥২৬॥

'গালব! এক কর্ণ শ্যামবর্ণ হইবে, অপর কর্ণ শুভ্রবর্ণ থাকিবে এবং সর্ব গাত্রে চন্দ্রের ন্যায় ধবল বর্ণ হইবে; এহেন আট শত অশ্ব আমাকে দান কর, যাও, বিলম্ব করিও না' ॥২৭॥

---

(২৪) জানানস্তেন ভগবান্ জিতঃ শুশ্রূষণেন বৈ⋯বা ব রা, স জানানস্তু ভগবান্⋯ নি।
(২৭) শ্লোকাৎ পরম্ '⋯ ষড়ধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

নারদ উবাচ।

এবমুক্তস্তদা তেন বিশ্বামিত্রেণ ধীমতা।
নাস্তে ন শেতে নাহারং কুরুতে গালবস্তদা ॥২৮॥
ত্বগস্থিভূতো হরিণশ্চিন্তাশোকপরায়ণঃ।
শোচমানোঽতিমাত্রং স দহ্যমানশ্চ মন্যুনা।
গালবো দুঃখিতো দুঃখাদ্বিললাপ সুযোধন! ॥২৯॥
কুতঃ পুষ্টানি মিত্রাণি কুতোঽর্থাঃ সঞ্চয়ঃ কুতঃ।
হয়ানাং চন্দ্রশুভ্রাণাং শতান্যষ্টৌ কুতো মম ॥৩০॥
কুতো মে ভোজনে শ্রদ্ধা সুখশ্রদ্ধা কুতশ্চ মে।
শ্রদ্ধা মে জীবিতস্যাপি ছিন্না কিং জীবিতেন মে ॥৩১॥
অহং পারে সমুদ্রস্য পৃথিব্যা বা পরং পরাৎ।
গত্বাত্মানং বিমুঞ্চামি কিং ফলং জীবিতেন মে ॥৩২॥
অধনস্যাকৃতার্থস্য ত্যক্তস্য বিবিধৈঃ ফলৈঃ।
ঋণং ধারয়মাণস্য কুতঃ সুখমনীহয়া ॥৩৩॥

ভাবতকৌমুদী

এবমিতি। নাস্তে নোপবিশতি। তদাশব্দপ্রয়োগাৎ "প্রয়োগতশ্চ" ইতি বর্ত্তমানা ॥২৮॥
ত্বগিতি। ত্বগস্থিভূতঃ অস্থিচর্ম্মসারীভূতঃ, হরিণঃ পাণ্ডুবর্ণঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥
কুত ইতি। পুষ্টানি ধনস্ফীতানি। অর্থা অর্জ্জনীয়ধনানি, সঞ্চয়ঃ অর্জ্জিতার্থানাম্ ॥৩০॥
কুত ইতি। শ্রদ্ধা রুচিঃ। সর্ব্বত্র দাতব্যদানাসামর্থ্যাদিতি ভাবঃ ॥৩১॥
অহমিতি। পরাৎ পরং দূরাদদূরম্। পূর্ব্ববদেব ভাবঃ ॥৩২॥

নারদ বলিলেন—জ্ঞানী বিশ্বামিত্র এইরূপ বলিলে, গালব তখন হইতে উপবেশন করিতেন না, শয়ন করিতেন না, আহারও করিতেন না ॥২৮॥

দুর্য্যোধন! গালব তখন চিন্তায় ও শোকে অস্থি-চর্ম্মসার ও পাণ্ডুরবর্ণ হইয়া উঠিলেন; ক্রমে তিনি বিষাদানলে দগ্ধ, অত্যন্ত শোকার্ত্ত এবং দুঃখিত হইয়া মনে মনে বিলাপ করিতে লাগিলেন—॥২৯॥

আমার ধনবান্ মিত্র কোথায়? অর্জ্জনীয় ধন কোথায়? সঞ্চিত ধন কোথায়? এবং চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ অষ্টশত অশ্বই বা কোথায়? ॥৩০॥

আমার আহারে রুচি নাই, সুখভোগের ইচ্ছা নাই, জীবনের ইচ্ছাও নষ্ট হইয়াছে। কারণ, জীবিত থাকায় ফল কি? ॥৩১॥

আমি সমুদ্রের পারে কিংবা পৃথিবীর দূরদূরান্তরে যাইয়া দেহত্যাগ করিব। কারণ, আমার বাঁচিয়া থাকায় ফল কি? ॥৩২॥

স্বহৃদাং হি ধনং ভুক্ত্বা কৃত্বা প্রণয়মীপ্সিতম্।
প্রতিকর্ত্তুমশক্তস্য জীবিতান্মরণং বরম্ ॥৩৪॥
প্রতিশ্রুত্য করিষ্যেতি কর্ত্তব্যং তদকুর্বতঃ।
মিথ্যাবচনদগ্ধস্য ইষ্টাপূর্ত্তং প্রণশ্যতি ॥৩৫॥
ন রূপমনৃতস্যাস্তি নানৃতস্যাস্তি সন্ততিঃ।
নানৃতস্যাধিপত্যঞ্চ কুত এব গতিঃ শুভা ॥৩৬॥
কুতঃ কৃতঘ্নস্য যশঃ কুতঃ স্থানং কুতঃ সুখম্।
অশ্রদ্ধেয়ঃ কৃতঘ্নো হি কৃতঘ্নে নাস্তি নিষ্কৃতিঃ ॥৩৭॥

ভারতকৌমুদী

অধনস্যেতি। অনীহয়া নিশ্চেষ্টভাবেনাবস্থানে ॥৩৩॥

স্বহৃদামিতি। প্রতিকর্ত্তুং প্রত্যুপকারং বিধাতুম্ ॥৩৪॥

প্রতীতি। করিষ্যে ইত্যেবং রূপেণ। ইতিশব্দস্য ইকারলোপ আর্ষঃ। কর্ত্তব্যং বিষয়ং প্রতিশ্রুত্য, তদকুর্ব্বতঃ, অতএব মিথ্যাবচনেন তৎপাপেন দগ্ধস্য জনস্য, ইষ্টাপূর্ত্তং তজ্জনিতং পুণ্যং প্রণশ্যতি। ইষ্টাপূর্ত্তমাহ মলমাসতত্ত্বে জাতূকর্ণঃ—"অগ্নিহোত্রং তপঃ সত্যং বেদানাঞ্চানুপালনম্। আতিথ্যং বৈশ্বদেবঞ্চ ইষ্টমিত্যভিধীয়তে॥ বাপীকূপতড়াগাদি দেবতায়তনানি চ। অন্নপ্রদানমারামাঃ পূর্ত্তমিত্যভিধীয়তে॥" দ্বন্দ্বে চ দীর্ঘঃ ॥৩৫॥

নেতি। রূপং মনুষ্যত্বম্, অনৃতস্য মিথ্যাবাদিনঃ। সন্ততির্ব্বংশঃ ॥৩৬॥

ভারতভাবদীপঃ

প্রদেশে এব শ্যামাঃ কর্ণা যেষাম্ একতঃ শ্যামকর্ণানাম্ ॥২৭—২৮॥ হরিণঃ পাণ্ডুরঃ, নশ্যানা দৈন্যেন দহ্যমানশ্চিন্তাগ্নিনা ॥২৯—৩১॥ পরম্পরাং দূরাদপি দূরম্ আত্মানং দেহম্ ॥৩২॥ অনীহয়া অনুদ্যমেন ॥৩৩॥ ঈপ্সিতং প্রণয়ং কৃত্বা ঈপ্সিতং দাস্যামিতি বিশ্বাসমুৎপাদ্য। "প্রণয়ঃ প্রেমণি বিস্রম্ভে" ইতি বিশ্বঃ ॥৩৪॥ এতদেবাহ—প্রতিশ্রুত্যেতি। করিষ্যেতীতি সন্ধিরার্ষঃ ॥৩৫॥ অনৃতস্য সত্যহীনস্য রূপং স্বরূপং জীবন্নেব স মৃত ইত্যর্থঃ ॥৩৬—৩৭॥ ভ্রূণং

নির্ধন, অকৃতকার্য্য, বিবিধফলহীন ও ঋণী লোকের নিশ্চেষ্টভাবে থাকায় সুখ কোথায়? ॥৩৩॥

যে লোক অভীষ্ট প্রণয়স্থাপনপূর্ব্বক সুহৃদ্গণের ধন ভোগ করিয়া তাহাদের প্রত্যুপকার করিতে অসমর্থ হয়, তাহার জীবন অপেক্ষা মরণ ভাল ॥৩৪॥

'আমি করিব' এইভাবে কর্ত্তব্য বিষয়ে প্রতিজ্ঞা করিয়া যে লোক তাহা না করে, সে লোক মিথ্যাবাদিতার পাপে দগ্ধ হয় এবং তাহার অগ্নিহোত্রাদিকর্ম্মের পুণ্য নষ্ট হয় ॥৩৫॥

মিথ্যাবাদী লোকের মনুষ্যত্ব থাকে না, বংশ থাকে না এবং আধিপত্য হয় না; উত্তম গতি আর হইবে কি করিয়া ॥৩৬॥

ন জীবত্যধনঃ পাপঃ কুতঃ পাপস্য তন্ত্রণম্।
পাপো ধ্রুবমবাপ্নোতি বিনাশং নাশয়ন্ কৃতম্ ॥৩৮॥
সোঽহং পাপঃ কৃতঘ্নশ্চ কৃপণশ্চানৃতোঽপি চ।
গুরোর্যঃ কৃতকার্য্যঃ সংস্তৎ করোমি ন ভাষিতম্।
সোঽহং প্রাণান্ বিমোক্ষ্যামি কৃত্বা যত্নমনুত্তমম্ ॥৩৯॥
অর্থিতা ন ময়া কাচিৎ কৃতপূর্ব্বা দিবৌকসাম্।
মানয়ন্তি চ মাং সর্বে ত্রিদশা যজ্ঞসংস্তরে ॥৪০॥
অহন্তু বিবুধশ্রেষ্ঠং দেবং ত্রিভুবনেশ্বরম্।
বিষ্ণুং গচ্ছামি বৈকুণ্ঠং গতিং গতিমতাং বরম্ ॥৪১॥

## ভারতকৌমুদী

কুত ইতি। অশ্রদ্ধেয়ঃ অবিশ্বাস্যঃ। নিষ্কৃতিঃ পাপাদুদ্ধারঃ ॥৩৭॥

নেতি। তন্ত্রণং কুটুম্বধারণং পরিজনপোষণমিতি যাবৎ। কৃতং ধর্ম্মম্ ॥৩৮॥

স ইতি। কৃপণো নির্ধনত্বাৎ ক্ষুদ্রঃ, অনৃতো মিথ্যাবাদী। অনুত্তমং নিকৃষ্টম্, যত্নমুদ্বন্ধনাদিচেষ্টাম্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৩৯॥

বিভাব্যাহ অর্থিতেতি। অর্থিতা প্রার্থনা। যজ্ঞসংস্তরে বিশালযজ্ঞে ॥৪০॥

অহমিতি। বিবুধশ্রেষ্ঠং দেবশ্রেষ্ঠম্। গচ্ছামি শরণমিতি শেষঃ ॥৪১॥

## ভারতভাবদীপঃ

কুটুম্বধারণং পাঠান্তরে মন্ত্রণম্ ইষ্টৈঃ সহ বিচারণম্ অবিশ্বসনীয়ত্বাদিত্যর্থঃ ॥৩৮॥ তৎ ভাষিতমিতি সম্বন্ধঃ ॥৩৯॥ অনুত্তমং যত্নম্ অধমোপায়ং বিষোদ্বন্ধনাদিরূপং কৃত্বা প্রাণান্ মোক্ষমিত্যর্থঃ। অর্থিতা যাচ্ঞা ॥৪০॥ অহন্ত্বিতি। অত্রাহমিতি পদস্য দ্বিরাবৃত্তির্ব্বক্তুর্বৈক্লব্যাদ-

কৃতঘ্ন লোকের যশ হয় না, স্থান হয় না, সুখও হয় না এবং কৃতঘ্ন লোক সকলেরই অবিশ্বাস্য হয়, আর কৃতঘ্নের পাপ হইতে পরিত্রাণ নাই ॥৩৭॥

নির্ধন ও পাপী লোক যথার্থভাবে জীবিতই থাকে না, পাপী লোকের পরিজন-পরিপোষণ হয় না এবং পাপী লোক পূর্বকৃত পুণ্য নষ্ট করিয়া পরে নিশ্চয়ই নিজেও নষ্ট হয় ॥৩৮॥

যে আমি গুরুর নিকটে কৃতকার্য্য হইয়া তাঁহার নিকট প্রতিশ্রুত বিষয়ের সম্পাদন করিতে পারিতেছি না, সে আমি পাপী, কৃতঘ্ন, ক্ষুদ্র এবং মিথ্যাবাদী। সুতরাং সে আমি উদ্বন্ধনাদির নিকৃষ্ট চেষ্টা করিয়া প্রাণত্যাগ করিব ॥৩৯॥

তবে, আমি পূর্বে দেবগণের নিকট কোন প্রার্থনা করি নাই। অথচ দেবতারা সকলেই যজ্ঞে আমার সম্মান করিয়া থাকেন ॥৪০॥

(৩৮)···কুতঃ পাপস্য মন্ত্রণম্···পি। (৪১)···বিষ্ণুং গচ্ছাম্যহং কৃষ্ণম্···বা ব রা নি।

ভোগা যস্মাৎ প্রতিষ্ঠন্তে ব্যাপ্য সর্বান্ সুরাসুরান্।
প্রণতো দ্রষ্টুমিচ্ছামি কৃষ্ণং যোগিনমব্যয়ম্ ॥৪২॥
এবমুক্তে সখা তস্য গরুড়ো বিনতাত্মজঃ।
দর্শয়ামাস তং প্রাহ সংহৃষ্টঃ প্রিয়কাম্যয়া ॥৪৩॥
সুহৃদ্ভবান্ মম মতঃ সুহৃদাঞ্চ মতঃ সুহৃৎ।
ঈপ্সিতেনাভিলাষেণ যোক্তব্যো বিভবে সতি ॥৪৪॥
বিভবশ্চাস্তি মে বিপ্র! বাসবাবরজো দ্বিজ!।
পূর্বমুক্তস্ত্বদর্থঞ্চ কৃতঃ কামশ্চ তেন মে ॥৪৫॥
স ভবানেতু গচ্ছাব নয়িষ্যে ত্বাং যথাসুখম্।
দেশং পারং পৃথিব্যা বাগচ্ছ গালব! মা চিরম্ ॥৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে গালবচরিতে নবনবতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

ভোগা ইতি। ভোগাঃ সুখদুঃখানুভবাঃ, প্রতিষ্ঠন্তে অবতিষ্ঠন্তে ॥৪২॥
এবমিতি। তস্য গালবস্য। দর্শয়ামাস আত্মানমিতি শেষঃ ॥৪৩॥
সুহৃদিতি। সুহৃদামন্যেষামপি। ঈপ্সিতেন সুহৃদা, বিভবে সম্পদি ॥৪৪॥
বিভব ইতি। বাসবাবরজ ইন্দ্রানুজবিষ্ণুরূপঃ। তেন বিষ্ণুনা ॥৪৫॥

ত্রিভুবনের অধীশ্বর, দেবশ্রেষ্ঠ, বৈকুণ্ঠনাথ এবং শরণার্থীদিগের বরণীয় বিষ্ণুরই আমি শরণাপন্ন হইব ॥৪১॥

যাঁহার অনুগ্রহে সকল দেবাসুরগণের সর্বপ্রকার ভোগ চলিতেছে, আমি প্রণত হইয়া সেই যোগী ও অবিনশ্বর কৃষ্ণকে দেখিতে ইচ্ছা করি' ॥৪২॥

এই কথা বলিবামাত্র গালবের সখা বিনতানন্দন গরুড় আসিয়া দর্শন দান করিলেন এবং আনন্দিত হইয়া গালবের প্রিয় কার্য্য সম্পাদন করিবার ইচ্ছায় তাঁহাকে বলিলেন—॥৪৩॥

'গালব! তুমি আমার অভিমত সুহৃৎ এবং অপর সুহৃদ্‌গণেরও প্রিয়সুহৃৎ। কিন্তু সুহৃদের কর্ত্তব্য এই যে, নিজের সম্পদ্ থাকিলে সুহৃদের অভীষ্ট পূরণ করিবে ॥৪৪॥

ব্রাহ্মণ! আমার সম্পদের মধ্যে বিষ্ণু আছেন; আমি পূর্বে তোমার জন্য তাঁহাকে বলিয়াছিও এবং তিনিও আমার অভীষ্ট পূরণ করিবেন বলিয়া স্বীকার করিয়াছেন ॥৪৫॥

* '...সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব ম্যা নি।

# শততমোহধ্যায়ঃ।

———:-০-:———

## সুপর্ণ উবাচ।

অনুশিষ্টোহস্মি দেবেন গালবাজ্ঞাতযোনিনা।
ব্রূহি কামন্তু কাং যামি দ্রষ্টুং প্রথমতো দিশম্ ॥১॥
পূর্ব্বাং বা দক্ষিণাং বাহমথবা পশ্চিমাং দিশম্।
উত্তরাং বা দ্বিজশ্রেষ্ঠ! কুতো গচ্ছামি গালব! ॥২॥

### ভাবতকৌমুদী

স ইতি। নয়িষ্যে নেষ্যে। দেশং কঞ্চিৎ, পারং সমুদ্রস্য ॥৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদযোগপর্ব্বণি ভগবদ্যানে নবনবতিতমোহধ্যায়ঃ ॥০॥

———(::)———

অশ্বিতি। অনাদিত্বাদজ্ঞাতা যোনিঃ কারণং যস্য তেন, দেবেন বিষ্ণুনা, অনুশিষ্টোহস্মি ত্বামাদায় যথেষ্টং দেশং গন্তুমুপদিষ্টোহস্মি। কামমভিলাষম্ ॥১॥

পূর্ব্বামিতি। কুতঃ কুত্র গচ্ছামি, তদ্ব্রূহীতি শেষঃ ॥২॥

### ভারতভাবদীপঃ

দোষঃ ॥৪১॥ ভোগাঃ ভোগ্যবর্গো বিষয়াদিঃ প্রতিষ্ঠন্তে নিঃসরন্তি বীজাদিব বৃক্ষাঃ ॥৪২॥ তস্য বিষ্ণুদাসত্বেন সখা ন তু পূর্ব্বোপকারাদিনা ॥৪৩॥ সুহৃদাং বিশং বিষ্ণুরিতি বুদ্ধ্যা সর্ব্বলোকমিত্রাণাম্ ॥৪৪॥ বাসবাদবরজো বিষ্ণুঃ উক্তঃ অহং গালবস্য সাহায্যং কর্ত্তুমিচ্ছামীতি প্রার্থিতঃ তেন বিষ্ণুনা ॥৪৫॥ দেশং পৃথিব্যন্তর্গতমেব পৃথিব্যাঃ পারঃ সমুদ্রঃ ॥৪৬॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবনবতিতমোহধ্যায়ঃ ॥৯৯॥

---

অতএব তুমি আইস, চল আমরা যাই ; আমি তোমাকে যথাসুখে পৃথিবীর যে কোন স্থানে কিংবা সমুদ্রের পারে লইয়া যাইব। অতএব গালব! আইস, বিলম্ব করিও না' ॥৪৬॥

———:০:———

গরুড় বলিলেন—'গালব! অনাদিদেব বিষ্ণু আমাকে আদেশ করিয়াছেন ; অতএব তোমার অভিপ্রায় বল, প্রথমে কোন্ দিক্ দেখিবার জন্য যাইব ॥১॥

দ্বিজশ্রেষ্ঠ গালব! পূর্ব্বদিক্ বা দক্ষিণদিক্, অথবা পশ্চিমদিক্, কিংবা উত্তরদিক্, ইহার কোন্ দিক্ যাইব, বল ॥২॥

---

(১)···গালব! জ্ঞানযোনিনা বা ব রা নি।

যস্যামুদয়তে পূর্ব্বং সর্ব্বলোকপ্রভাবনঃ।
সবিতা যত্র সন্ধ্যায়াং সাধ্যানাং বর্ত্ততে তপঃ ॥৩॥
যস্যাং পূর্বং মতির্জাতা যয়া ব্যাপ্তমিদং জগৎ।
চক্ষুষী যত্র ধর্ম্মস্য যত্র চৈব প্রতিষ্ঠিতঃ ॥৪॥
কৃতং যতো হুতং হব্যং সর্পতে সর্বতো দিশম্।
এতদ্দ্বারং দ্বিজশ্রেষ্ঠ! দিবসস্য তথাধ্বনঃ ॥৫॥ (বিশেষকম্)
অত্র পূর্বং প্রসূতা বৈ দাক্ষায়ণ্যঃ প্রজাঃ স্ত্রিয়ঃ।
যস্যাং দিশি প্রবৃদ্ধাশ্চ কশ্যপস্যাত্মসম্ভবাঃ ॥৬॥

## ভারতকৌমুদী

যস্যামিতি। সর্ব্বান্ লোকান্ প্রভাবয়তি আলোকদানেন কর্ম্মক্ষমান্ করোতীতি সঃ। যত্র দিশি, সন্ধ্যায়াং সায়ংকালে, সাধ্যানাং দেবতাবিশেষাণাম্, তপো বর্ত্ততে। মতির্লোকানাং বুদ্ধিঃ, যস্যাং দিশি পূর্ব্বং জাতা, সূর্য্যেণ প্রথমং প্রকাশিতত্বাৎ। অতএব প্রাধান্যাৎ যয়া দিশা ইদং জগদ্ব্যাপ্তম্। যত্র দিশি, ধর্ম্মস্য চক্ষুষী সূর্য্যাচন্দ্রমসৌ প্রথমমুদয়েতে ইতি শেষঃ। অতএব যত্র দিশি, এষ ধর্ম্মঃ প্রতিষ্ঠিতঃ। কৃতং সংস্কৃতং হব্যং যতো যত্র হুতং সৎ সর্ব্বতো দিশং সর্পতে প্রসরতি। এতৎ পূর্ব্বদিগাত্মকম্, দিবসস্য তথা অধ্বনঃ সূর্য্যপথস্য চ দ্বারম্ ॥৩—৫॥

অত্রেতি। দাক্ষায়ণ্যো দক্ষতনয়ারূপাঃ স্ত্রিয়ঃ, প্রজাঃ সন্তানান্, প্রসূতাঃ ॥৬॥

## ভারতভাবদীপঃ*

অনুশিষ্ট ইতি। অনুশিষ্ট আজ্ঞাপিতঃ জ্ঞানযোনিনা ধীপ্রবর্ত্তকেন বিষ্ণুনা পাঠান্তরে অজ্ঞাতযোনিনা সর্বাদিত্বাৎ অজ্ঞাতঃ রূপাদিহীনত্বাচ্চ তাদৃশোঽপি যোনিঃ জগদুদয়প্রলয়স্থানং তেন কামং যথেষ্টম্ ॥১—২॥ সাধ্যানাং দেবতাবিশেষাণাং তপ আলোচনং বর্ত্ততে অনু-বর্ত্ততে। সাধ্যা দেবা ইহ ধ্যায়ন্তঃ সত্যকামা বভূবুরিত্যর্থঃ ॥৩॥ মতির্বুদ্ধিঃ যাতা প্রাপ্তা প্রাতঃসন্ধ্যায়াং সবিতুঃ প্রসাদাৎ প্রথমং যত্র ধীপ্রাপ্তির্ভবতি। গায়ত্র্যাং সবিতুর্ধী প্রবর্ত্তকত্ব-দর্শনাদিত্যর্থঃ। চক্ষুষী আজ্যভাগাখ্যে অগ্নীষোমদৈবত্যে ধর্ম্মস্য যজ্ঞস্য যত্রং বৈ যত্নপার্থং

---

যিনি আলোকদান করিয়া সমস্ত লোককে কার্য্যক্ষম করেন সেই সূর্য্য যে দিকে প্রথম উদিত হন, যেদিকে সন্ধ্যাকালে সাধ্যগণ তপস্যা করেন, যে দিকে লোকের প্রথম বুদ্ধি জন্মে, যে দিক্ এই জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছে, ধর্ম্মের নয়নস্বরূপ চন্দ্র ও সূর্য্য প্রথমে যে দিকে উদয় পান, যে দিকে ধর্ম্ম প্রতিষ্ঠিত আছেন এবং সংস্কৃত হব্য যে দিকে হুত হইয়া সকল দিকে যায়, এই সেই পূর্ব-দিকই দিনের ও সূর্য্যপথের দ্বার ॥৩—৫॥

---

*(৪)...মতির্যাতা...যত্র বৈ সুপ্রতিষ্ঠিতঃ পি।

অদোমূলা সুরাণাং শ্রীর্যত্র শক্রোঽভ্যষিচ্যত ।
সুররাজ্যেন বিপ্রর্ষে ! দেবৈশ্চাত্র তপশ্চিতম্ ॥৭॥
এতস্মাৎ কারণাদ্ব্রহ্মন্ ! পূর্বেত্যেষা দিগুচ্যতে ।
যস্মাৎ পূর্ব্বতরে কালে পূর্বমেষা বৃতা সুরৈঃ ॥৮॥
অতএব চ সর্বেষাং পূর্বামাশাং প্রচক্ষতে ।
পূর্ব্বং সর্ব্বাণি কার্য্যাণি দৈবানি সুখমীপ্সতা ॥৯॥
অত্র বেদান্ জগৌ পূর্বং ভগবাল্লোঁকভাবনঃ ।
অত্রৈবোক্তা সবিত্রাসীৎ সাবিত্রী ব্রহ্মবাদিষু ॥১০॥

ভারতকৌমুদী

অদ ইতি। অসৌ পূর্ব্বদিগেব মূলং যস্যাঃ সা। চিতমর্জিতম্ ॥৭॥

এতস্মাদিতি। পূর্ব্বতরে অতিপ্রাচীনে। বৃতা বাসায় গৃহীতা ॥৮॥

অত ইতি। সর্ব্বেষাং সম্বন্ধে। আশাং দিশম্। সুখমীপ্সতা জনেন অস্যাং দিশ্যেব পূর্ব্বং সর্ব্বাণি দৈবানি কর্ম্মাণি, কার্য্যাণি কর্ত্তব্যানি ॥৯॥

অত্রেতি। লোকভাবনো জগৎস্রষ্টা। ব্রহ্মবাদিষু বেদবক্তৃষু ॥১০॥

ভারতভাবদীপঃ

যন্ত্রয়তেস্তমর্থে তবৈ প্রত্যয়ো বৈদিকস্তকারলোপশ্চ ॥৪॥ তদেবাহ—কৃতং সংস্কৃতং হব্যং যতো হুতং যয়োর্মধ্যে হুতং সৎ তদাজ্যভাগাবন্তরেণাহুতীঃ প্রতিপাদয়েদিতি শ্রুতের্যজ্ঞস্য রক্ষণং ভবতি। অস্যত্রগতং স্বর্থাদ্ধর্মনাশকং ভবতীতি ভাবঃ। অধ্বনঃ দেবযানস্য পিতৃযানস্য বা ॥৫॥ দাক্ষায়ণ্যঃ অদিতিদিতির্দনুঃ কাষ্ঠা ইত্যাদয়ঃ। প্রজাঃ লোকান্ ॥৬—৮॥ পূর্বং পূর্ব-

এই পূর্বদিকেই দক্ষতনয়ারা প্রথমে সন্তান প্রসব করিয়াছিলেন ; যে দিকে কশ্যপপ্রজাপতির সন্তানেরা বৃদ্ধিলাভ করিয়াছিলেন ॥৬॥

ব্রহ্মর্ষি ! এই পূর্ব্বদিক্ই দেবগণের সম্পদের কারণ ; যে দিকে ইন্দ্রকে দেবরাজ্যে অভিষিক্ত করা হইয়াছিল। আর এই দিকেই দেবতারা তপস্যা করিয়াছিলেন ॥৭॥

ব্রাহ্মণ ! অতিপ্রাচীন কালে যে হেতু দেবতারা প্রথমে বাসের জন্য এই দিক্‌টাকেই বরণ করিয়াছিলেন, সেই হেতুই এই দিক্‌টাকে পূর্বদিক্ বলে ॥৮॥

আর সুখাভিলাষী লোকেরা প্রথমে সমস্ত দৈব কার্য্যই এই দিকে করে বলিয়া সকলের পক্ষেই এই দিক্‌টাকে পূর্ব্বদিক্ বলা হয় ॥৯॥

ভগবান্ ব্রহ্মা প্রথমে এই দিকেই বেদগান করিয়াছিলেন এবং সবিতাও এই দিকেই বেদবাদিগণের নিকটে সাবিত্রী বলিয়াছিলেন ॥১০॥

(৭) অতো মূলং সুরাণাং শ্রীঃ···বা ব রা। (৮)···পূর্ব্বমেবাবৃতা সুরৈঃ—বা ব রা নি।

অত্র দত্তানি সূর্য্যেণ যজূংষি দ্বিজসত্তম !।
অত্র লব্ধবরঃ সোমঃ সুরৈঃ ক্রতুষু পীয়তে ॥১১॥
অত্র তৃপ্তা হুতবহাঃ স্বাং যোনিমুপভুঞ্জতে।
অত্র পাতালমাশ্রিত্য বরুণঃ শ্রিয়মাপ চ ॥১২॥
অত্র পূর্ব্বং বশিষ্ঠস্য পৌরাণস্য দ্বিজর্ষভ !।
সূতিশ্চৈব প্রতিষ্ঠা চ নিধনঞ্চ প্রকাশতে ॥১৩॥
ওঁকারস্যাত্র জায়ন্তে সৃতয়ো দশতীর্দশ।
পিবন্তি মুনয়ো যত্র হবির্ধূমং স্ম ধূমপাঃ ॥১৪॥

ভারতকৌমুদী

অত্রেতি। দত্তানি যাজ্ঞবল্ক্যায়। সোমঃ সোমরস ॥১১॥

অত্রেতি। যোনিম্ আজ্যাদিকাম্। শ্রিয়মাপ পর পশ্চিমাং জগাম ॥১২।

অত্রেতি। সূতিরুৎপত্তিঃ, প্রতিষ্ঠা স্থিতিঃ। মৈত্রাবরুণস্য ইতি শেষঃ ॥১৩॥

ওঁকারস্যেতি।. অত্র দিশি, ওঁকারস্য প্রণবপ্রধানস্য বেদস্য, "ওঙ্কারো বৈ সর্ব্বা বাক" ইতি শ্রুতেঃ, দশানাং শতানাং সমাহার ইতি দশতী সমাহারে ঈপ্রত্যয়ে পৃষোদরাদিত্বাৎ শকারলোপে আর্ষো জসোঽকারলোপ, দশসহস্রসংখ্যা ইত্যর্থঃ, সৃতয়ো মার্গা উপনিষদঃ, জায়ন্তে স্ম। হবিষো ধূমং হবির্ধূমম্ ॥১৪॥

ভারতভাবদীপঃ

সংস্থানি স্বপমীপস্থা স্বপাত্যর্থিনা ॥৯—১০॥ যজূংষি দত্তানি যাজ্ঞবল্ক্যায়েতি শেষঃ ॥১১॥ স্বাং যোনিং সোমাজ্যপয়-আদিরূপং জলম্ ॥১২॥ পূর্ব্বং মিত্রাবরুণযোর্যজ্ঞকালে পৌরাণস্য পুরাণস্য স্বার্থে তদ্ধিতঃ। নিধনং নিমিশাপাৎ স্বদেহবিয়োগঃ। সূতিঃ কুম্ভাৎ তস্মিন্নেব যজ্ঞে ॥১৩॥ দশশতীপদস্য পৃষোদরাদিশকারলোপেন দশতীশব্দঃ সহস্রবাচী। সৃতয়ো মার্গাঃ। "ওঙ্কারো বৈ সর্বা বাগিতি" শ্রুতের্বেদস্য শাখাপ্রশাখাদিভেদোঽত্রৈব জাত ইত্যর্থঃ ॥১৪- ১৫॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! সূর্য্যদেব এই দিকেই যাজ্ঞবল্ক্যকে যজুর্বেদ দান করিয়াছিলেন এবং এই দিকেই দেবতারা যজ্ঞে প্রথমে লব্ধবর সোমরস পান করেন ॥১১॥

অগ্নি সকল এই দিকেই প্রথমে যজ্ঞে তৃপ্তিলাভ করিয়া সর্বত্র রাজ্যপ্রভৃতি ভোগ করেন এবং বরুণদেব পাতালে থাকিয়া প্রথমে এই দিকেই সম্পদ্ লাভ করিয়াছিলেন ॥১২॥

দ্বিজশ্রেষ্ঠ! প্রাচীন ঋষি বশিষ্ঠের প্রথমে এই দিকেই মৈত্রাবরুণের যজ্ঞে উৎপত্তি, স্থিতি ও বিনাশ প্রকাশ পায় ॥১৩॥

এই দিকেই বেদের দশসহস্র শাখারূপে উপনিষদ্ জন্মিয়াছিল; যে দিকে ধূমপায়ী মুনিরা হবির ধূম পান করিতেন ॥১৪॥

(১৪)···মূর্ত্তয়ো দশতীর্দশ···পি।

প্রোক্ষিতা যত্র বহবো বরাহাদ্যা মৃগা বনে।
শক্রেণ যজ্ঞভাগার্থে দৈবতেষু প্রকল্পিতাঃ ॥১৫॥
অত্রাহিতাঃ কৃতঘ্নাশ্চ মানুষাশ্চাসুরাশ্চ যে।
উদয়ংস্তান্ হি সর্বান্ বৈ ক্রোধাদ্ধন্তি বিভাবসুঃ ॥১৬॥
এতদ্দ্বারং ত্রিলোকস্য স্বর্গস্য চ সুখস্য চ।
এষ পূর্বো দিশাং ভাগো বিশাবোঽত্র যদীচ্ছসি ॥১৭॥
প্রিয়ং কার্য্যং হি মে তস্য যস্যাস্মি বচনে স্থিতঃ।
ব্রূহি গালব ! যাস্যামি শৃণু চাপ্যপরাং দিশম্ ॥১৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে গালবচরিতে শততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

প্রোক্ষিতা ইতি। মৃগাঃ পশবঃ। দৈবতেষু দেবোপহারেষু ॥১৫॥

অত্রেতি। অহিতা বেদবিরোধিনঃ। বিভাবসুঃ সূর্য্যঃ ॥১৬॥

এতদিতি। সুখস্য দ্বারং কারণম্। বিশাব আবাং প্রবিশাবঃ ॥১৭॥

প্রিয়মিতি। কার্য্যং কর্ত্তব্যম্, তস্য বিষ্ণোঃ। অপরাং দক্ষিণাম্ ॥১৮॥

ইতি মহামহোপাধ্যায় শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে শততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

যে মানুষাঃ কৃতঘ্নাঃ যে বা সুরাস্তান্ অত্রৈবোদয়ন্ হন্তি তেষামায়ুরল্পীকরোতীত্যর্থঃ ॥১৬॥
বিশাবঃ প্রবিশাবঃ ॥১৭—১৮॥

ইতি উদ্যোগপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে শততমোঽধ্যায়ঃ ॥১০০॥

ইন্দ্র যে দিকে যজ্ঞভাগের জন্য দেবগণের উপহাররূপে কল্পিত শূকরপ্রভৃতি পশুগণকে বনের ভিতরেই প্রোক্ষণ করিয়াছিলেন ॥১৫॥

বেদবিরোধী ও কৃতঘ্ন যে সকল মানুষ ও অসুর আছে, সূর্য্য উদিত হইয়া ক্রোধবশতঃ এই দিকেই তাহাদের সকলকে বধ করেন ॥১৬॥

গালব ! ইহা ত্রিভুবনের, স্বর্গের ও সুখের দ্বার এবং ইহাই পূর্ব্ব দিগ্বিভাগ। অতএব তুমি যদি ইচ্ছা কর, তবে আমরা এই দিকেই প্রবেশ করি ॥১৭॥

কারণ, আমি যাঁহার আদেশের অধীন হইয়া রহিয়াছি, সেই বিষ্ণুর প্রিয়কার্য্য করা আমার উচিত। অতএব গালব ! বল, আমি যাই। অন্য দক্ষিণদিকের কথাও শোন' ॥১৮॥

* '…অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব বা নি।

# একাধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

স্থপর্ণ উবাচ।

ইয়ং বিবস্বতা পূর্বং শ্রৌতেন বিধিনা কিল।
গুরবে দক্ষিণা দত্তা দক্ষিণেত্যুচ্যতে চ দিক্ ॥১॥
অত্র লোকত্রয়স্যাস্য পিতৃপক্ষঃ প্রতিষ্ঠিতঃ।
অত্রোষ্মপাণাং দেবানাং নিবাসঃ শ্রূয়তে দ্বিজ ! ॥২॥
অত্র বিশ্বে সদা দেবাঃ পিতৃভিঃ সার্দ্ধমাসতে।
ইজ্যমানাঃ স্ম লোকেষু সম্প্রাপ্তাস্তুল্যভাগতাম্ ॥৩॥
এতদ্দ্বিতীয়ং দেবস্য দ্বারমাচক্ষতে দ্বিজ !।
ত্রুটিশো লবশশ্চাপি গণ্যতে কালনিশ্চয়ঃ ॥৪॥

ভারতকৌমুদী

ইয়মিতি। গুরবে পিত্রে কশ্যপায়, দক্ষিণা অনুষ্ঠিতস্য যাগস্য ॥১॥

অত্রেতি। পিতৃপক্ষঃ পিতৃগণঃ। উষ্মপাণাং এতন্নাম্নাং দেবানাং পিতৃণাম্ ॥২॥

অত্রেতি। আসতে অবতিষ্ঠন্তে। তুল্যভাগতাং শ্রাদ্ধাদৌ তুল্যাংশত্বম্ ॥৩॥

এতদিতি। দেবস্য ধর্মস্য। গণ্যতে চিত্রগুপ্তেন, কালনিশ্চয়ো নিশ্চয়েনায়ুষ্কাল ॥৪॥

ভারতভাবদীপঃ

ইয়মিতি। শ্রৌবেণেতি পাঠে স্রুবেণ হবনেনেত্যর্থঃ। শ্রৌতেন বিধিনেতি গুরবে কশ্যপায় ॥১॥ উষ্মপাণাম্ উষ্ণান্নভোজিনাম্। "যাবদুষ্ণং ভবত্যন্নং পিতরস্তাবদশ্নন্তি" ইতি স্মৃতেঃ ॥২॥ বিশ্বে ত্রয়োদশমিতো গণঃ ॥৩॥ দ্বিতীয়ং দেবস্য ধর্মস্য দ্বারং পূর্বা দিক্ প্রথমং তদপেক্ষয়া। পিত্র্যস্য ধর্মস্য দ্বারমিদং দ্বিতীয়ম্। "প্রাক্‌সংস্থানি দৈবানি কর্মাণি দক্ষিণসংস্থানি পিত্র্যাণী"তি স্মৃতেঃ

গরুড় বলিলেন—'পূর্বকালে সূর্য্যদেব বেদবিধান অনুসারে যজ্ঞ করিয়া তাহার দক্ষিণারূপে এই দিক্‌টা কশ্যপকে দান করিয়াছিলেন ; সেই জন্যই এই দিক্‌টাকে দক্ষিণদিক্ বলে ॥১॥

ব্রাহ্মণ ! এই ত্রিভুবনের পিতৃগণ এই দিকে প্রতিষ্ঠিত আছেন এবং 'উষ্মপ'নামক পিতৃগণের নিবাস এই দিকেই আছে বলিয়া শুনা যায় ॥২॥

বিশ্বেদেবগণ পিতৃগণের সহিত পূজ্যমান এবং তুল্যাংশী হইয়া সর্ব্বদা এই দিকেই অবস্থান করেন ॥৩॥

ব্রাহ্মণ ! জ্ঞানীরা এই দিক্‌টাকে ধর্ম্মের দ্বিতীয় দ্বার বলেন এবং চিত্রগুপ্ত এই দিকে থাকিয়াই প্রাণিগণের আয়ু সূক্ষ্মাতিসূক্ষ্মরূপে গণনা করেন ॥৪॥

অত্র দেবর্ষয়ো নিত্যং পিতৃলোকর্ষয়স্তথা।
তথা রাজর্ষয়ঃ সর্ব্বে নিবসন্তি গতব্যথাঃ ॥৫॥
অত্র ধর্ম্মঞ্চ সত্যঞ্চ কর্ম্ম চাত্র নিগদ্যতে।
গতিরেষা দ্বিজশ্রেষ্ঠ! কর্ম্মণামবসায়িনাম্ ॥৬॥
এষা দিক্ সা দ্বিজশ্রেষ্ঠ! যাং সর্ব্বঃ প্রতিপদ্যতে।
বৃতা ত্বনববোধেন সুখং তেন ন গম্যতে ॥৭॥
নৈঋ্র্তানাং সহস্রাণি বহূন্যত্র দ্বিজর্ষভ!।
সৃষ্টানি প্রতিকূলানি দ্রষ্টব্যান্যকৃতাত্মভিঃ ॥৮॥
অত্র মন্দরকুঞ্জেষু বিপ্রর্ষিসদনেষু চ।
গায়ন্তি গাথা গন্ধর্বাশ্চিত্তবুদ্ধিহরা দ্বিজ! ॥৯॥

ভারতকৌমুদী

অত্রেতি। গতব্যথা দুঃখরহিতাঃ ॥৫॥
অত্রেতি। নিগদ্যতে চিত্রগুপ্তেন। কর্ম্মণাং ধর্ম্মাধর্ম্মাণাম্, অবসায়িনাং মৃতানাঞ্চ ॥৬॥
এষেতি। সর্ব্বো মৃতঃ। অনববোধেন মরণকালীনাজ্ঞানেন। গম্যতে বুধ্যতে ॥৭॥
নৈঋ্র্তানামিতি। নৈঋ্র্তানাং রাক্ষসানাম্। অকৃতাত্মভিবর্জিতেন্দ্রিয়ৈঃ পাপিভিঃ ॥৮॥

ভাবতভাবদীপঃ

॥৪—৫॥ কর্ম্ম পুণ্যাপুণ্যরূপং নিগদ্যতে প্রকাশ্যতে চিত্রগুপ্তাদিভিঃ। অবসায়িনাং মৃতানাং কর্ম্ম নিগ্রহানুগ্রহরূপম্ ॥৬॥ সর্ব্বঃ মুমূর্ষুর্মাত্রঃ বৃতা ছন্না অনববোধেন তমসা পুণ্যবান্ পাপী বা মরণকালে অত্যন্তমূঢত্বাৎ দুঃখে বসন্নেতাং দিশং গচ্ছতীত্যর্থঃ। কৃত্বা ত্বনবরোধেনেতি পাঠে অনবঃ প্রাক্‌সঞ্চিতেন কর্ম্মণা উপস্থিতো রোধো মোহস্তেন সর্ব্বঃ কৃত্বা কর্ত্তা পুরুষঃ। অতো মনিন্ কনিন্বনিপশ্চেতি সূত্রাৎ কনিবিত্যনুবর্ত্তমানেঽন্যেভ্যোঽপি দৃশ্যন্ত ইতি কৃঞঃ

দেবর্ষিরা, পিতৃলোকের ঋষিরা এবং রাজর্ষিরা সকলে সর্ব্বদা দুঃখবিহীন অবস্থায় এই দিকেই বাস করেন ॥৫॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ! চিত্রগুপ্ত এই দিকে থাকিয়াই ধর্ম্মরাজের নিকটে প্রাণিগণের ধর্ম্ম, সত্য ও কর্ম্ম সকল নিবেদন করেন এবং প্রাণিগণের কর্ম্ম ও মৃত প্রাণিগণ এই দিকেই গমন করে ॥৬॥

দ্বিজশ্রেষ্ঠ! মরণের পর সকল প্রাণীই যে দিকে যায়, এই সেই দক্ষিণ দিক্। ইহা অজ্ঞানান্ধকারে আবৃত থাকে বলিয়া প্রাণীরা অনায়াসে বুঝিতে পারে না ॥৭॥

দ্বিজশ্রেষ্ঠ! ব্রহ্মা এই দিকেই পাপীদের দ্রষ্টব্য ও তাহাদের প্রতিকূল বহু সহস্র রাক্ষস সৃষ্টি করিয়া রাখিয়াছেন ॥৮॥

(৬) অত্র ধর্ম্মঞ্চ…পি।

অত্র সামানি গাথাভিঃ শ্রুত্বা গীতানি রৈবতঃ।
গতদারো গতামাত্যো গতরাজ্যো বনং গতঃ ॥১০॥
অত্র সাবর্ণিনা চৈব যবক্রীতাত্মজেন চ।
মর্য্যাদা স্থাপিতা ব্রহ্মন্! যাং সূর্য্যো নাতিবর্ত্ততে ॥১১॥
অত্র রাক্ষসরাজেন পৌলস্ত্যেন মহাত্মনা।
রাবণেন তপঃ কৃত্বা সুরেভ্যোঽমরতা বৃতা।
অত্র বৃত্তেন বৃত্রোঽপি শক্রশত্রুত্বমীযিবান্ ॥১২॥
অত্র সর্বাসবঃ প্রাপ্তাঃ পুনর্গচ্ছন্তি পঞ্চধা।
অত্র দুষ্কৃতকর্ম্মাণো নরাঃ পচ্যন্তি গালব! ॥১৩॥

## ভারতকৌমুদী

অত্রেতি। মন্দরস্য গিরেঃ কুঞ্জেষু, বিপ্রর্ষীণাং সদনেষু আশ্রমেষু চ ॥৯॥

অত্রেতি। রৈবতো নাম রাজা। গতদারস্ত্যক্তদারঃ। এবমন্যত্র ॥১০॥

অত্রেতি। সাবর্ণিনা মনুনা। মর্য্যাদা দক্ষিণদিশি গতিসীমা ॥১১॥

অত্রেতি। সুরেভ্যো দেবেভ্যঃ অমরতা দেবানামবধ্যত্বমিত্যর্থঃ। বৃত্তেন ব্যবহারেণ। ঈযিবান্ প্রাপ্তবান্। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১২॥

## ভারতভাবদীপঃ

কর্ত্তরি কনিপ্ ॥৭—৮॥ চিত্তঞ্চ বুদ্ধিশ্চ তয়োর্হরাঃ যোগিনাং তত্ত্বানুসন্ধানং প্রপঞ্চমিথ্যাত্ব নিশ্চয়ঞ্চ হরন্তীত্যর্থঃ ॥৯॥ গাথাঃ বর্ণময্যো মন্ত্রাস্তাঃ সামানি তদাশ্রয়াণি গীতানি শ্রুত্বা-তীতং কালমজানন্ ভূলোকে আগত্য দারাদীন্ নষ্টান্ জ্ঞাত্বা বনং গত ইতি পৌরাণী কথা ॥১০॥ সাবর্ণিনা মনুনা মর্য্যাদা সূর্য্যরথস্য বীথীনাং বাহকানাং দেবতানাঞ্চ নিয়মঃ ॥১১—১২॥ সর্ব্বাসবঃ সর্ব্বেষাং প্রাণা অত্র প্রাপ্তাঃ সন্তঃ পুনঃ পঞ্চধা গচ্ছন্তি দেহং প্রাপ্নুবন্তি প্রাণা

---

ব্রাহ্মণ! এই দিকেই গন্ধর্বেরা মন্দরপর্বতের কুঞ্জসমূহে এবং ব্রহ্মর্ষিগণের আশ্রমে মন ও বুদ্ধির আকর্ষক গান করিয়া থাকে ॥৯॥

রৈবতরাজা এই দিকেই সামগান শ্রবণ করিয়া স্ত্রী, মন্ত্রী ও রাজ্য পরিত্যাগ-পূর্বক বনে গিয়াছিলেন ॥১০॥

ব্রাহ্মণ! সাবর্ণি ও যবক্রীতপুত্র এই দিকে সূর্য্যের গতির সীমা নিরূপণ করিয়া গিয়াছেন, অদ্যাপি সূর্য্য যে সীমা অতিক্রম করেন না ॥১১॥

পুলস্ত্যবংশীয় রাক্ষসরাজ মহাত্মা রাবণ এই দিকেই তপস্যা করিয়া দেবগণের অবধ্যত্ব বর লইয়াছিলেন এবং বৃত্রাসুরও দুর্ব্যবহার করিয়া এই দিকেই ইন্দ্রের শত্রু হইয়াছিল ॥১২॥

---

(১২)...তপশ্চীর্ত্বা· পি বা,ব,রা। (১৩) ..এষিবান্...নি।

অত্র বৈতরণী নাম নদী বিতরণৈর্বৃতা।
অত্র গত্বা সুখস্যান্তং দুঃখস্যান্তং প্রপদ্যতে ॥১৪॥
অত্রাবৃত্তো দিনকরঃ সুরসং ক্ষরতে পয়ঃ।
কাষ্ঠাঞ্চাসাদ্য বাশিষ্ঠীং হিমমুৎসৃজতে পুনঃ ॥১৫॥
অত্রাহং গালব! পুরা ক্ষুধার্ত্তঃ পরিচিন্তয়ন্।
লব্ধবান্ যুধ্যমানৌ দ্বৌ বৃহন্তৌ গজকচ্ছপৌ ॥১৬॥
অত্র চক্রধনুর্নাম সূর্য্যাজ্জাতো মহানৃষিঃ।
বিদুর্যং কপিলং দেবং যেনার্ত্তাঃ সগরাত্মজাঃ ॥১৭॥

ভারতকৌমুদী

অত্রেতি। সর্ব্বেষামেব অসবঃ প্রাণাঃ, প্রাপ্তা আগতাঃ সন্তঃ, পুনঃ পঞ্চধা পঞ্চভূতারব্ধান্ দেহান্ গচ্ছন্তি। পচ্যন্তি নরকেষু পচ্যন্তে ॥১৩॥

অত্রেতি। বিগতং তরণং যেভ্যস্তৈর্বিতরণৈঃ পাপৈঃ। সুখস্যান্তং স্বর্গভোগানন্তরং নরকদুঃখম্, দুঃখস্যান্তং নরকদুঃখভোগানন্তরং স্বর্গসুখম্ ॥১৪॥

অত্রেতি। অবৃত্তঃ অস্থিতঃ উত্তরায়ণং গত ইত্যর্থঃ, পয়ো জলম্, ক্ষরতে বিসৃজতি। বাশিষ্ঠীং বশিষ্ঠাধিষ্ঠিতামুত্তরামিত্যর্থঃ, কাষ্ঠাং দিশমাসাদ্য চ পুনর্হিমমুৎসৃজতে ॥১৫॥

অত্রেতি। পরিচিন্তয়ন্ খাদ্যম্। বৃত্তান্তোহয়মাদিপর্ব্বণি দ্রষ্টব্যঃ ॥১৬॥

ভারতভাবদীপঃ

পানাদিভেদেনেত্যর্থঃ ॥১৩॥ বিতরণৈঃ বৈতরণীনদীসংজ্ঞকনরকগামিভিঃ ॥১৪॥ সুখস্যান্তং নরকং দুঃখস্যান্তং স্বর্গসুখম্ আবৃত্তঃ কর্কায়নগতঃ। তদা হি প্রায়েণার্দ্রানক্ষত্রং ভবতি তচ্চ বর্ষাকালস্যাদিভূতং প্রসিদ্ধম্ ॥১৫॥ বাশিষ্ঠীং কাষ্ঠাম্ উদীচীং বশিষ্ঠোপলক্ষিতসপ্তর্ষিভি-র্বিশিষ্টাম্। ধানিষ্ঠীমিতি পাঠেঽতিশয়েন ধনবান্ ধনিষ্ঠঃ কুবেরস্তদীয়াম্। উৎসৃজতে ত্যজতি

সকল প্রাণীর প্রাণই এই দিকে আসিয়া পুনরায় পঞ্চভূতারব্ধ দেহে গমন করে এবং গালব! পাপী মানুষেরা এই দিকে আসিয়াই নরকে পচিতে থাকে ॥১৩॥

এই দিকেই পাপে পরিবেষ্টিত 'বৈতরণী'-নামে একটা নদী আছে। আর মানুষ এই দিকে যাইয়াই স্বর্গসুখের পর নরকদুঃখ এবং নরকদুঃখের পর স্বর্গসুখ ভোগ করে ॥১৪॥

সূর্য্য এদিকে না থাকিয়া (উত্তরায়ণের শেষভাগে যাইয়া মেঘদ্বারা) সুস্বাদু জল বর্ষণ করেন, আবার উত্তর দিকে যাইয়া হিমপাত করেন ॥১৫॥

গালব! আমি পূর্ব্বে ক্ষুধার্ত্ত হইয়া এই দিকে আসিয়া খাদ্যের চিন্তা করিতে থাকিয়া যুধ্যমান দুইটা বৃহৎ গজ-কচ্ছপ পাইয়াছিলাম ॥১৬॥

(১৪)…বৈতরণৈর্বৃতা নি। (১৫)…দুঃখস্যান্তং নিযুজ্যতি…পি।

অত্র সিদ্ধাঃ শিবা নাম ব্রাহ্মণা বেদপারগাঃ।
অধীত্য সকলান্ বেদান্ লেভিরে মোক্ষমক্ষয়ম্ ॥১৮॥
অত্র ভোগবতী নাম পুরী বাসুকিপালিতা।
তক্ষকেণ চ নাগেন তথৈবৈরাবতেন চ ॥১৯॥
অত্র নির্যাণকালেঽপি তমঃ সম্প্রাপ্যতে মহৎ।
অভেদ্যং ভাস্করেণাপি স্বয়ং বা কৃষ্ণবর্ত্মনা ॥২০॥
এষ তস্যাপি তে মার্গঃ পরিচার্য্যস্য গালব!।
ব্রূহি মে যদি গন্তব্যং প্রতীচীং শৃণু চাপরাম্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে গালবচরিতে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

অত্রেতি। আর্ত্তাঃ পীড়িতা ভস্মীভূতা ইত্যর্থঃ ॥১৭॥
অত্রেতি। শিবা মঙ্গলময়াঃ ॥১৮॥
অত্রেতি। পরার্দ্ধে পালিতেত্যনুবৃত্তিঃ ॥১৯॥
অত্রেতি। নির্যাণকালে মরণান্তে প্রস্থানসময়ে। তমঃ অন্ধকারম্ ॥২০॥
এষ ইতি। পরিচার্য্যস্য ময়া শুশ্রূষণীয়স্য। প্রতীচীং পশ্চিমাং দিশম্ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

এই দিকে সূর্য্য হইতে 'চক্রধনু-' নামে এক মহর্ষি জন্মিয়াছিলেন; সকলে যাঁহাকে কপিলদেব বলিয়া জানে এবং যিনি সগরপুত্রগণকে ভস্মীভূত করিয়াছিলেন ॥১৭॥

এই দিকে শিবনামধারী, সিদ্ধ ও বেদপারগামী ব্রাহ্মণেরা সকল বেদ অধ্যয়ন করিয়া নির্ব্বাণমুক্তি লাভ করিয়াছিলেন ॥১৮॥

এই দিকে 'ভোগবতী-' নামে একটী নগরী আছে; বাসুকি, তক্ষক ও ঐরাবত নাগ উহাকে রক্ষা করেন ॥১৯॥

মৃত্যুর পর প্রস্থান করিবার সময়ে সকলেই গুরুতর অন্ধকার প্রাপ্ত হয়; ঐ অন্ধকারকে স্বয়ং সূর্য্য কিংবা অগ্নিও ভেদ করিতে পারেন না ॥২০॥

গালব! তোমার পরিচর্য্যা করা আমার কর্ত্তব্য। ইহাও তোমার একটী পথ; এই পথে গমন করা যদি উচিত মনে কর, তবে বল; (না হয়) অপর পশ্চিমদিকের কথা শ্রবণ কর' ॥২১॥

(২১)…পরিচীয়স্ব গালব!…পি,… পরিচায়স্ব গালব!…নি। * '…নবাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# দ্ব্যধিকশততমোঽধ্যায়ঃ।

সুপর্ণ উবাচ।

ইয়ং দিগ্দয়িতা রাজ্ঞো বরুণস্য তু গোপতেঃ।
সদা সলিলরাজস্য প্রতিষ্ঠা চাদিরেব চ ॥১॥
অত্র পশ্চাদহঃ সূর্য্যো বিসর্জয়তি গাঃ স্বয়ম্।
পশ্চিমেত্যভিবিখ্যাতা দিগিয়ং দ্বিজসত্তম ! ॥২॥
যাদসামত্র রাজ্যেন সলিলস্য চ গুপ্তয়ে।
কশ্যপো ভগবান্ দেবো বরুণং স্মাভ্যষেচয়ৎ ॥৩॥
অত্র পীত্বা সমস্তান্ বৈ বরুণস্য রসাংস্তু ষট্।
জায়তে তরুণঃ সোমঃ শুক্লস্যাদৌ তমিস্রহা ॥৪॥

ভারতকৌমুদী

ইয়মিতি। দয়িতা প্রিয়া। গোপতেঃ দিক্পালস্য। প্রতিষ্ঠা আশ্রয়স্থানম্, আদিঃ উৎপত্তিস্থানঞ্চ ॥১॥

অত্রেতি। অত্র পশ্চাদিতি পশ্চাদহঃ দিবসশেষে। গাঃ কিরণান্ ॥২॥

যাদসামিতি। যাদসাং জলজন্তূনাম্, রাজ্যেন রাজত্বেন হেতুনা। গুপ্তয়ে রক্ষণায় ॥৩॥

অত্রেতি। বরুণস্যান্তিকাৎ। শুক্লস্য পক্ষস্য, তমিস্রহা অন্ধকারনাশী ॥৪॥

ভারতভাবদীপঃ

॥১৮—১৯॥ নির্যাণকালে মরণকালে তমঃ আন্ধ্যম্ ॥২০॥ তস্য তে তব পরিচার্য্যস্য সেব্যস্য ॥২১॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০১॥

গরুড় বলিলেন—'জলাধিপতি, দিক্পাল ও রাজা বরুণদেবের এই দিক্টা প্রিয়, সর্ব্বদা আশ্রয়স্থান ও উৎপত্তিস্থান ॥১॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! দিনের পশ্চিমভাগে (শেষ সময়ে) সূর্য্যদেব এই দিকেই নিজের কিরণ পরিত্যাগ করেন বলিয়া এই দিক্টা 'পশ্চিমদিক্' নামে বিখ্যাত হইয়াছে ॥২॥

পূর্ব্বকালে ভগবান্ কশ্যপ জলজন্তুগণের রাজত্ব ও জলরক্ষার জন্য বরুণদেবকে অভিষিক্ত করিয়াছিলেন ॥৩॥

অন্ধকারনাশী চন্দ্র বরুণের নিকট হইতে সমস্ত ছয় রস পান করিয়া শুক্লপক্ষের প্রথমে এই দিকেই পুনরায় নূতন হইয়া জন্মগ্রহণ করেন ॥৪॥

অত্র পশ্চাৎ কৃতা দৈত্যা বায়ুনা সংযতাস্তদা।
নিশ্বসন্তো মহাবাতৈরর্দ্দিতাঃ সুষুপুর্দ্বিজ ! ॥৫॥
অত্র সূর্য্যং প্রণয়িনং প্রতিগৃহ্লাতি পর্বতঃ।
অস্তো নাম যতঃ সন্ধ্যা পশ্চিমা প্রতিসর্পতি ॥৬॥
অতো রাত্রিশ্চ নিদ্রা চ নির্গতা দিবসক্ষয়ে।
জায়তে জীবলোকস্য হর্ত্তুমর্দ্ধমিবায়ুষঃ ॥৭॥
অত্র দেবীং দিতিং সুপ্তামাত্মপ্রসবধারিণীম্।
বিগর্ভামকরোচ্ছক্রো যত্র জাতো মরুদ্‌গণঃ ॥৮॥
অত্র মূলং হিমবতো মন্দরং যাতি শাশ্বতম্।
অপি বর্ষসহস্রেণ ন চাস্যান্তোঽধিগম্যতে ॥৯॥

অত্রেতি। পশ্চাৎ কৃতাঃ পরাঙ্মুখীকৃতাঃ, সংযতা বদ্ধাঃ। মহাবাতৈবতিবেগৈঃ ॥৫॥
অত্রেতি। যতঃ অস্তপর্বতাৎ, পশ্চিমা সন্ধ্যা সায়ংসন্ধ্যা, প্রতিসর্পত্যাগচ্ছতি ॥৬॥
অত ইতি। অতঃ পশ্চিমায়া দিশঃ। আয়ুষোঽর্দ্ধং হর্ত্তুমিব, নিশ্চেষ্টীকরণাৎ ॥৭॥
অত্রেতি। আত্মপ্রসবধারিণীমুদরে সন্তানধারিণীম্। বিগর্ভাম ঊনপঞ্চাশদ্ভাগৈশ্ছিন্নগর্ভাম্। মরুদ্‌গণ ঊনপঞ্চাশদ্বায়ুগণঃ ॥৮॥

ভারতভাবদীপঃ

ইয়মিতি। গোপতেঃ সূর্য্যস্য প্রতিষ্ঠেতি সম্বন্ধঃ ॥১॥ এতদেবাহ—পশ্চাদহ ইতি। অহ্নঃ পশ্চাদ্ভাগে গাঃ রশ্মীন্ বিসর্জ্জয়তি অতএব পশ্চিমা অস্মিন্নেবার্থেঃ ॥২—৪॥ পশ্চাৎ কৃতাঃ বিমুখীকৃতাঃ সংযতা সন্নদ্ধাঃ সন্তঃ ॥৫—৬॥ অর্দ্ধম্ আয়ুষো হর্ত্তুং নিদ্রয়া ব্যয়ীকর্ত্তুমিত্যর্থঃ ॥৭—৮॥ মন্দরং সমুদ্রে মগ্নম্ এতেন হিমবন্মূলস্য সমুদ্রজলস্য চাপ্রমেয়ত্বমুক্তম্ ॥৯॥

---

ব্রাহ্মণ! পূর্ব্বকালে বায়ু মহাবেগে দৈত্যগণকে পরাঙ্মুখ, বদ্ধ ও পীড়িত করিয়াছিলেন; তাহাতেই তাহারা নিশ্বাস ত্যাগ করিতে করিতে ধরাশায়ী হইয়াছিল ॥৫॥

অস্তপর্ব্বত এই দিকেই প্রণয়পাত্র সূর্য্যদেবকে গ্রহণ করে; যে অস্তপর্ব্বত হইতে সায়ংসন্ধ্যা উপস্থিত হয় ॥৬॥

দিনাবসানে রাত্রি ও নিদ্রা এই দিক্ হইতেই নির্গত হইয়া প্রাণিগণের অর্দ্ধ আয়ু হরণ করিবার জন্যই যেন আবির্ভূত হয় ॥৭॥

গর্ভবতী দিতিদেবী এই দিকে নিদ্রিত হইয়া রহিয়াছিলেন; সেই অবস্থায় ইন্দ্র তাঁহার গর্ভটাকে ছেদন করিয়া করিয়া ঊনপঞ্চাশৎ খণ্ড করিয়াছিলেন; তাহাতেই ঊনপঞ্চাশৎ বায়ু জন্মিয়াছিল ॥৮॥

পঞ্চৈব দীর্ঘা হনুলোচনানি বাহূরুনাসাশ্চ সুখপ্রদানি।
হ্রস্বানি চত্বারি চ লিঙ্গপৃষ্ঠে গ্রীবা চ জঙ্ঘে চ হিতপ্রদানি ॥৬॥
সূক্ষ্মাণি পঞ্চ দশনাঙ্গুলিপর্বকেশাস্ত্বক্ চৈব বৈ কররুহাশ্চ ন দুঃখিতানাম্।
বক্ষোঽথ কক্ষো নখনাসিকাঃ স্যুরংসস্ত্রিকঞ্চেতি ষড়ুন্নতানি ॥৭॥
বহুদেবাসুরালোকা বহুগন্ধর্বদর্শনা।
বহুলক্ষণসম্পন্না বহুকল্যাণধারিণী ॥৮॥
সমর্থেয়ং জনয়িতুং চক্রবর্ত্তিনমাত্মজম্।
ব্রূহি শুল্কং দ্বিজশ্রেষ্ঠ! সমীক্ষ্য বিভবং মম ॥৯॥

## ভারতকৌমুদী

উক্তশ্লোকস্য প্রথমপাদং বিবৃণোতি পঞ্চেতি। লিঙ্গং স্ত্রীচিহ্নং ভগম্ ॥৬॥

তস্য দ্বিতীয়ং পাদং ব্যাচষ্টে সূক্ষ্মাণীতি। দশনা দন্তাঃ। কররুহা নখাঃ। অংসঃ স্কন্ধঃ, ত্রিকং মেরুদণ্ডনিম্নভাগঃ। পঞ্চদীর্ঘমিত্যাদিশ্লোকস্য দ্বিতীয়ার্দ্ধমেবং ব্যাখ্যেয়ম্। অপাঙ্গ-পাদতল করতল তালু চিবুক জিহ্বা-নখানীতি সপ্ত রক্তানি রক্তবর্ণানি যত্র তৎ। ত্রীণি স্তন-নিতম্বাঙ্গুলিমূলানি বিস্তীর্ণানি স্থূলানি যত্র তৎ। ত্রয়ঃ নাভি-স্বর-স্বভাবা গম্ভীরা যত্র তৎ। অত্র পূর্ব্বার্দ্ধে বসন্ততিলকা পরার্দ্ধে চেন্দ্রবজ্রা, অনয়োর্মেলনাদুপজাতির্বৃত্তম্ "ইত্থং কিলান্যা-স্বপি মিশ্রিতাসু বদন্তি জাতিষ্বিদমেব নাম" ইত্যুক্তেঃ ॥৭॥

বহ্বিতি। বহুভির্দেবৈরসুরৈশ্চ আলোক্যত ইতি সা, বহুভির্গন্ধর্বৈর্দৃশ্যত ইতি সা, উভয়ত্রাপি সৌন্দর্য্যাতিশয়াদিত্যাশয়ঃ। বহুভির্লক্ষণৈঃ শুভচিহ্নৈঃ সম্পন্না চ। অতএব বহূনি কল্যাণানি ধারয়তি সূচয়তীতি সা ॥৮॥

সর্ব্বশুভলক্ষণফলমাহ সমর্থেতি। চক্রবর্ত্তিনং সার্ব্বভৌমম্। বিভবং ধনসম্পদম্ ॥৯॥

---

আর নারীর শরীরের এই গুলি লক্ষণ প্রশস্ত। যথা পাঁচটী স্থান দীর্ঘ, চারিটী স্থান খর্ব, পাঁচটী বিষয় সূক্ষ্ম, ছয়টী অঙ্গ উন্নত, সপ্তস্থান রক্তবর্ণ, তিনটী স্থান বিস্তৃত এবং তিনটী বস্তু গম্ভীর (ইহার ব্যাখ্যাও পরে বলা হইতেছে) ॥৫॥

হনু, নয়ন, বাহু, উরু ও নাসিকা এই পাঁচটী অঙ্গ দীর্ঘ হইলে সুখ হয় এবং যোনি, পৃষ্ঠ, গ্রীবা ও জঙ্ঘা এই চারিটী অঙ্গ খর্ব হইলে মঙ্গল হয় ॥৬॥

দন্ত, অঙ্গুলিপর্ব, কেশ, চর্ম্ম ও নখ এই পাঁচটী বস্তু দুঃখিত নারীদিগের সূক্ষ্ম হয় না; আর বক্ষ, কক্ষ, নখ, নাসিকা, স্কন্ধ ও মেরুদণ্ডের নিম্নভাগ এই ছয়টী স্থান উন্নত হওয়া শুভের লক্ষণ ॥৭॥

বহুতর দেবতা, অসুর ও গন্ধর্ব ইহাকে দেখিয়া থাকেন এবং ইনি বহু-শুভ-লক্ষণ-সম্পন্না। অতএব বহুবিধ মঙ্গলের সূচনা করিতেছেন ॥৮॥

অতএব ব্রাহ্মণশ্রেষ্ঠ! এই কন্যাটী সার্ব্বভৌম পুত্র জন্মাইতে সমর্থ হইবে।

গালব উবাচ।

একতঃ শ্যামকর্ণানাং শতান্যষ্টৌ প্রযচ্ছ মে।
হয়ানাং চন্দ্রশুভ্রাণাং দেশজানাং বপুষ্মতাম্ ॥১০॥
ততস্তব ভবিত্রীয়ং পুত্রাণাং জননী শুভা।
অরণীব হুতাশানাং যোনিরায়তলোচনা ॥১১॥

নারদ উবাচ।

এতচ্ছ্রুত্বা বচো রাজা হর্য্যশ্বঃ কামমোহিতঃ।
উবাচ গালবং দীনো রাজর্ষির্ঋষিসত্তমম্ ॥১২॥
দ্বে মে শতে সন্নিহিতে হয়ানাং যদ্বিধাস্তব।
এষ্টব্যাঃ শতশস্ত্বন্যে চরন্তি মম বাজিনঃ ॥১৩॥
সোঽহমেকমপত্যং বৈ জনয়িষ্যামি গালব!।
অস্যামেতং ভবান্ কামং সম্পাদয়তু মে বরম্ ॥১৪॥

ভারতকৌমুদী

একত ইতি। দেশজানাং স্বদেশজাতানাম্, বপুষ্মতাং প্রশস্তদেহানাম্ ॥১০॥
তত ইতি। অরণী কাষ্ঠম্, হুতাশানামগ্নীনাম্, যোনিঃ কারণম্ ॥১১॥
এতদিতি। দীনঃ কাতরঃ সন্। ঋষিসত্তমং গালবমিতি সম্বন্ধঃ ॥১২॥
দ্বে ইতি। সন্নিহিতে অশ্বশালায়াং স্থাপিতে। অন্যে অন্যবিধাঃ ॥১৩॥
স ইতি। অস্যাং কন্যায়াম্। কামমভিলাষম্, বরমুত্তমম্ ॥১৪॥

---

সুতরাং আপনি আমার ধনসম্পদের বিষয় পর্য্যালোচনা করিয়া শুল্কের কথা বলুন' ॥৯॥

গালব বলিলেন—'একদিকের কর্ণ শ্যামবর্ণ হইবে, এইরূপ চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ, স্বদেশজাত ও সুন্দরদেহ আটশত অশ্ব আমাকে দান করুন ॥১০॥

অতএব অরণী (কাষ্ঠ) যেমন অগ্নি উৎপাদন করে, সেইরূপ এই দীর্ঘনয়না কল্যাণী আপনার বহু পুত্র উৎপাদন করিবেন' ॥১১॥

নারদ কহিলেন—'রাজর্ষি হর্য্যশ্বরাজা এই কথা শুনিয়া কামমোহিত ও কাতর হইয়া ঋষিশ্রেষ্ঠ গালবকে বলিলেন—॥১২॥

'মহর্ষি! আপনি যেরূপ অশ্বের কামনা করেন, সেরূপ দুই শত অশ্বমাত্র আমার অশ্বশালায় আছে; কিন্তু অন্যপ্রকার শত শত অশ্ব আমার অশ্বশালায় বিচরণ করিতেছে ॥১৩॥

---

(১২) স তচ্ছ্রুত্বা…পি।

এতচ্ছ্রুত্বা তু সা কন্যা গালবং বাক্যমব্রবীৎ।
মম দত্তো বরঃ কশ্চিৎ কেনচিদ্‌ব্রহ্মবাদিনা ॥১৫॥
প্রসূত্যন্তে প্রসূত্যন্তে কন্যৈব ত্বং ভবিষ্যসি।
স ত্বং দদস্ব মাং রাজ্ঞে প্রতিগৃহ্য হয়োত্তমান্ ॥১৬॥
নৃপেভ্যো হি চতুর্ভ্যস্তে পূর্ণান্যষ্টৌ শতানি চ।
ভবিষ্যন্তি তথা পুত্রা মম চত্বার এব চ ॥১৭॥
ক্রিয়তামুপসংহারো গুর্বর্থং দ্বিজসত্তম !।
এষা তাবন্মম প্রজ্ঞা যথা বা মন্যসে দ্বিজ ! ॥১৮॥
এবমুক্তস্তু স মুনিঃ কন্যয়া গালবস্তদা।
হর্য্যশ্বং পৃথিবীপালমিদং বচনমব্রবীৎ ॥১৯॥
ইয়ং কন্যা নরশ্রেষ্ঠ ! হর্য্যশ্ব ! প্রতিগৃহ্যতাম্।
চতুর্ভাগেন শুল্কস্য জনয়স্বৈকমাত্মজম্ ॥২০॥

ভারতকৌমুদী

এতদিতি। ব্রহ্মবাদিনা বেদাধ্যাপকেন মুনিনা ॥১৫॥
কোঽসৌ বর ইত্যাহ প্রসূতীতি। প্রসূত্যন্তে প্রসূত্যন্তে প্রত্যেকপ্রসবান্তে ॥১৬॥
নৃপেভ্য ইতি। "অষ্টৌ শতানি প্রাগুক্তরূপাণামশ্বানাম্ ॥১৭॥
ক্রিয়তামিতি। উপসংহারঃ অশ্বসংগ্রহসমাপ্তিঃ। প্রজ্ঞা বুদ্ধিঃ ॥১৮॥
এবমিতি। কন্যয়া যযাতিসুতয়া মাধব্যা ॥১৯॥
ইয়মিতি। চতুর্ভাগেন দ্বিশতাশ্বরূপচতুর্ভাগদানেন ॥২০॥

---

অতএব গালব ! আমি ইহার গর্ভে একটীমাত্র সন্তান উৎপাদন করিব ; আপনি আমার এই শ্রেষ্ঠ অভিলাষ সম্পাদন করুন' ॥১৪॥

এই কথা শুনিয়া সেই কন্যাটী গালবের প্রতি এই বাক্য বলিলেন—'কোন বেদবাদী মুনি আমাকে কোন বর দিয়াছিলেন—॥১৫॥

'তুমি প্রত্যেক প্রসবের পরে কন্যাই হইবে'। অতএব আপনি সেই দুই শত অশ্বশ্রেষ্ঠ গ্রহণ করিয়াই আমাকে রাজার হস্তে দান করুন' ॥১৬॥

এইভাবে চারি জন রাজার নিকট হইতে আপনার আট শত অশ্ব পূর্ণ হইবে এবং আমারও চারিটী পুত্র হইবে ॥১৭॥

ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আপনি এইভাবে গুরুর নিমিত্ত অশ্বসংগ্রহ সমাপ্ত করুন। ইহাই আমার মত। অথবা আপনি যাহা মনে করেন' ॥১৮॥

যযাতিকন্যা মাধবী এইরূপ বলিলে, গালবমুনি তখন হর্য্যশ্বরাজাকে এই কথা বলিলেন—॥১৯॥

নারদ উবাচ। †

প্রতিগৃহ্য স তাং কন্যাং গালবং প্রতিনন্দ্য চ।
সময়ে দেশকালে চ লব্ধবান্ সুতমীপ্সিতম্ ॥২১॥
ততো বসুমনা নাম বসুভ্যো বসুমত্তরঃ।
বসুপ্রখ্যো নরপতিঃ স বভূব বসুপ্রদঃ ॥২২॥
অথ কালে পুনর্ধীমান্ গালবঃ প্রত্যুপস্থিতঃ।
উপসঙ্গম্য চোবাচ হর্য্যশ্বং প্রীতমানসম্ ॥২৩॥
জাতো নৃপ! সুতস্তেঽয়ং বালো ভাস্করসন্নিভঃ।
কালো গন্তুং নরশ্রেষ্ঠ! শুল্কার্থমপরং নৃপম্ ॥২৪॥
হর্য্যশ্বঃ সত্যবচনে স্থিতঃ স্থিত্বা চ পৌরুষে।
দুর্লভত্বাদ্ধয়ানাঞ্চ প্রদদৌ মাধবীং পুনঃ ॥২৫॥

ভারতকৌমুদী

প্রতীতি। সময়ে শুভলগ্নে, দেশো ভূদোষরহিতং স্থানং কালঃ প্রসবযোগ্যঃ সময়ঃ দেশেন যুক্তঃ কালো দেশকালস্তস্মিন্। মধ্যপদলোপী সমাসঃ ॥২১॥

তত ইতি। বসুভ্যো দেবেভ্যঃ, বসুমত্তরঃ অধিকধনবান্। বসুপ্রখ্যো বসুসমানপ্রভাবশালী। বসুপ্রদো ধনদাতা, বভূব যথাকালে ॥২২॥

অথেতি। উপসঙ্গম্য অন্তিকং গত্বা। প্রীতমানসং পুত্রলাভাৎ ॥২৩॥

জাত ইতি। শুল্কার্থম্ অবশিষ্টশুল্কগ্রহণার্থম্ ॥২৪॥

---

'নরশ্রেষ্ঠ হর্য্যশ্ব! আপনি আমার শুল্কের চতুর্থভাগ দান করিয়া এই কন্যাটীকে গ্রহণ করুন এবং ইহার গর্ভে একটী সন্তান উৎপাদন করুন' ॥২০॥

নারদ বলিলেন—'তাহাব পর হর্য্যশ্বরাজা সেই কন্যাগ্রহণপূর্ব্বক গালবের অভিনন্দন করিয়া উপযুক্ত স্থানে, যথাসময়ে এবং শুভলগ্নে অভীষ্ট একটী পুত্র লাভ করিলেন ॥২১॥

তাহার পর 'বসুমনা-'নামক সেই হর্য্যশ্বপুত্র যথাসময়ে বসুগণ অপেক্ষাও অধিকধনী, বসুগণের তুল্য প্রভাবশালী এবং ধনদাতা রাজা হইয়াছিলেন ॥২২॥

তাহার পর জ্ঞানী গালব যথাসময়ে আবার উপস্থিত হইয়া নিকটে যাইয়া সন্তুষ্টচিত্ত হর্য্যশ্বরাজাকে বলিলেন—॥২৩॥

নরশ্রেষ্ঠ রাজা! আপনার পুত্র জন্মিয়াছে এবং এই বালকটী সূর্য্যের তুল্য তেজস্বীও হইয়াছে; অথ চ অবশিষ্ট শুল্ক গ্রহণ করিবার জন্য অন্য রাজার নিকটে আমার যাইবার সময় আসিয়াছে' ॥২৪॥

---

† অয়ং পাঠঃ পি বা ব রা নাস্তি।

মাধবী চ পুনর্দীপ্তাং পরিত্যজ্য নৃপশ্রিয়ম্।
কুমারী কামতো ভূত্বা গালবং পৃষ্ঠতোঽন্বগাৎ ॥২৬॥
ত্বয্যেব তাবত্তিষ্ঠন্তু হয়া ইত্যুক্তবান্ দ্বিজঃ।
প্রযযৌ কন্যয়া সার্দ্ধং দিবোদাসং প্রজেশ্বরম্ ॥২৭॥
ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে গালবচরিতে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

গালব উবাচ।
মহাবীর্য্যো মহীপালঃ কাশীনামীশ্বরঃ প্রভুঃ।
দিবোদাস ইতি খ্যাতো ভৈমসেনির্নরাধিপঃ ॥১॥

ভারতকৌমুদী

হর্য্যশ্ব ইতি। হয়ানাং গালবপ্রার্থিতরূপাণাম্ ॥২৫॥
মাধবীতি। কামতঃ প্রাগুক্তবরাৎ স্বেচ্ছয়ৈব পুনঃ কুমারী কন্যা ভূত্বা ॥২৬॥
ত্বয়ীতি। ত্বয্যেব ত্বৎসমীপ এব। দ্বিজো গালবঃ। প্রজেশ্বরং রাজানম্ ॥২৭॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

কন্নিতুং যোগ্যা বহুদেবাসুরালোকা গন্ধর্ব্বাণাং দর্শনং শাস্ত্রং গীতাদিবিদ্যা যস্যাং সা তথা ॥৮—২৫॥ কামত ইচ্ছায়া যোগবলেন কুমারী ভূত্বা যৌবনং পরিত্যজ্যেত্যর্থঃ ॥২৬—২৭॥
ইতি উদ্যোগপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৭॥

হর্য্যশ্বরাজা পুরুষকারশালী হইয়াও সত্যবাদী ছিলেন এবং সেরূপ অশ্বও দুর্লভ ছিল; সুতরাং তিনি মাধবীকে আবার গালবের হস্তে সমর্পণ করিলেন ॥২৫॥

মাধবীও উজ্জ্বল রাজলক্ষ্মীকে পরিত্যাগ করিয়া ইচ্ছানুসারে পুনরায় কন্যা হইয়া গালবের পিছনে পিছনে চলিলেন ॥২৬॥

'আপনার প্রদত্ত অশ্বগুলি এখন আপনার নিকটেই থাকুক' এই কথা বলিয়া গালব সেই কন্যাটির সহিত দিবোদাস রাজার নিকটে গমন করিলেন ॥২৭॥

* '…ষোড়শাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

তত্র গচ্ছাবহে ভদ্রে! শনৈরাগচ্ছ মা শুচঃ।
ধার্ম্মিকঃ সংযমে যুক্তঃ সত্যে চৈব জনেশ্বরঃ ॥২॥

নারদ উবাচ।

তমুপাগম্য স মুনির্ন্যায়তস্তেন সৎকৃতঃ।
গালবঃ প্রসবস্যার্থে তং নৃপং প্রত্যচোদয়ৎ ॥৩॥

দিবোদাস উবাচ।

শ্রুতমেতন্ময়া পূর্ব্বং কিমুক্ত্বা বিস্তরং দ্বিজ!।
কাঙ্ক্ষিতো হি ময়ৈষোঽর্থঃ শ্রুত্বৈব দ্বিজসত্তম! ॥৪॥
এতচ্চ মে বহুমতং যদুৎসৃজ্য নরাধিপান্।
মামেবমুপযাতোঽসি ভাবি চৈতদসংশয়ম্ ॥৫॥

ভারতকৌমুদী

মহেতি। কাশীনামিতি "বহুত্ববদম্বাদেঃ" ইত্যাদিনা বহুবচনম্ ॥১॥

তত্রেতি। মা শুচঃ হয্যশ্বত্যাগনিমিত্তং শোকং ন কুরু। সংযমে মনোনিগ্রহে, যুক্তো ব্যাপৃতঃ। ঈদৃশরাজপ্রাপ্তৌ পূর্ব্বো রাজা বিস্মর্য্যত এবেতি ভাবঃ ॥২॥

তমিতি। তেন দিবোদাসেন, সৎকৃতঃ পাদ্যাদিনা। প্রসবস্য সন্তানস্য ॥৩॥

শ্রুতমিতি। এষঃ অস্যা গর্ভে সন্তানোৎপাদনরূপঃ, অর্থো বিষয়ঃ ॥৪॥

এতদিতি। নরাধিপান্ অন্যান্। এতৎ শুল্কদানপূর্ব্বকং কন্যাগ্রহণম্ ॥৫॥

---

গালব বলিলেন—'দিবোদাসনামে বিখ্যাত, মহাবীর, বিশেষপ্রভাবসম্পন্ন, কাশীপ্রদেশের অধীশ্বর প্রবল এক রাজা আছেন; তাঁহার পিতার নাম ছিল—'ভীমসেন' ॥১॥

সেই দিবোদাস ধার্ম্মিক এবং সত্যে ও সংযমে ব্যাপৃত আছেন; আমরা তাঁহারই নিকটে যাইতেছি। অতএব ভদ্রে! তুমি শোক করিও না, ধীরে ধীরে আগমন কর' ॥২॥

নারদ বলিলেন—'তাহার পর গালব উপস্থিত হইলে, দিবোদাস যথানিয়মে তাঁহার সম্মান করিলেন। পরে গালব সন্তান উৎপাদনের জন্য দিবোদাসের নিকট অনুরোধ করিলেন ॥৩॥

তখন দিবোদাস বলিলেন—'ব্রাহ্মণ! আমি ইহা পূর্ব্বেই শুনিয়াছি। সুতরাং আপনার আর বিস্তরক্রমে বলিবার কি প্রয়োজন আছে? ব্রাহ্মণশ্রেষ্ঠ! আমি শুনিয়াই এ বিষয় কামনা করিয়াছি ॥৪॥

তা'র পর আপনি অন্যান্য রাজাকে পরিত্যাগ করিয়া এইভাবে আমার নিকট যে আসিয়াছেন, ইহা আমার অত্যন্ত গৌরবের বিষয় হইয়াছে; আর এ বিষয় অবশ্যই হইবে ॥৫॥

স এব বিভবোঽস্মাকমশ্বানামপি গালব ! ।
অহমপ্যেকমেবাস্যাং জনয়িষ্যামি পার্থিবম্ ॥৬॥
নারদ উবাচ ।
তথেত্যুক্ত্বা দ্বিজশ্রেষ্ঠঃ প্রাদাৎ কন্যাং মহীপতেঃ ।
বিধিপূর্বঞ্চ তাং রাজা কন্যাং প্রতিগৃহীতবান্ ॥৭॥
রেমে স তস্যাং রাজর্ষিঃ প্রভাবত্যাং যথা রবিঃ ।
স্বাহায়াঞ্চ যথা বহ্নির্যথা শচ্যাঞ্চ বাসবঃ ॥৮॥
যথা চন্দ্রশ্চ রোহিণ্যাং ধূমোর্ণায়াং যথা যমঃ ।
বরুণশ্চ যথা গৌর্য্যাং যথা চর্দ্ধ্যাং ধনেশ্বরঃ ॥৯॥
যথা নারায়ণো লক্ষ্ম্যাং জাহ্নব্যাঞ্চ যথোদধিঃ ।
যথা রুদ্রশ্চ রুদ্রাণ্যাং যথা বেদ্যাং পিতামহঃ ॥১০॥
অদৃশ্যন্ত্যাঞ্চ বাশিষ্ঠো বশিষ্ঠশ্চাক্ষমালয়া ।
চ্যবনশ্চ সুকন্যায়াং পুলস্ত্যঃ সন্ধ্যয়া যথা ॥১১॥
অগস্ত্যশ্চাপি বৈদর্ভ্যাং সাবিত্র্যাং সত্যবান্ যথা ।
যথা ভৃগুঃ পুলোমায়ামদিত্যাং কশ্যপো যথা ॥১২॥

ভারতকৌমুদী

স ইতি। স এব হর্য্যশ্বতুল্য এব, বিভবঃ সম্পৎ। পার্থিবং পুত্রম্ ॥৬॥

তথেতি। প্রতিগৃহীতবান্ পরিণীতবান্ ॥৭॥

রেম ইতি। প্রভাবত্যাং সবর্ণায়াম্। ঋদ্ধ্যাম্ ঋদ্ধিনাম্ন্যাং ভার্য্যায়াম্। বেদ্যাং তদাখ্যায়াম্, পিতামহো ব্রহ্মা। বাশিষ্ঠঃ শক্তিঃ। অক্ষমালয়া অক্ষমালানামাত্তয়া অরু-

তবে গালব! আমার অশ্বসম্পত্তিও হর্য্যশ্বেরই তুল্য। সুতরাং আমিও ইহার গর্ভে একটীমাত্রই পুত্র উৎপাদন করিব' ॥৬॥

নারদ বলিলেন—'তাহাই হউক' এই কথা বলিয়া গালব সেই কন্যাটীকে দিবোদাসের হস্তে সমর্পণ করিলেন; দিবোদাসও যথাবিধানে সেই কন্যাটীর পাণি গ্রহণ করিলেন ॥৭॥

তাহার পর সূর্য্য যেমন সবর্ণার সহিত, অগ্নি যেমন স্বাহার সহিত, ইন্দ্র যেমন শচীর সহিত, চন্দ্র যেমন রোহিণীর সহিত, যম যেমন ধূমোর্ণার সহিত, বরুণ যেমন গৌরীর সহিত, কুবের যেমন ঋদ্ধির সহিত, নারায়ণ যেমন লক্ষ্মীর সহিত, সমুদ্র যেমন গঙ্গার সহিত, রুদ্র যেমন রুদ্রাণীর সহিত, ব্রহ্মা যেমন

(৭)…বিধিপূর্ব্বাঞ…বা ব রা নি। (৯)…ধূমোর্ণয়া যমঃ…বা ব রা নি।

রেণুকায়াং যথার্চীকো হৈমবত্যাঞ্চ কৌশিকঃ।
বৃহস্পতিশ্চ তারায়াং শুক্রশ্চ শতপর্বণা ॥১৩॥
যথা ভূম্যাং ভূমিপতিরুর্বশ্যাঞ্চ পুরূরবাঃ।
ঋচীকঃ সত্যবত্যাঞ্চ সরস্বত্যাং যথা মনুঃ ॥১৪॥
শকুন্তলায়াং দুষ্মন্তো ধৃত্যাং ধর্ম্মশ্চ শাশ্বতঃ।
দময়ন্ত্যাং নলশ্চৈব সত্যবত্যাঞ্চ নারদঃ ॥১৫॥
জরৎকারুর্জরৎকার্বাং পুলস্ত্যশ্চ প্রতীচ্যয়া।
মেনকায়াং যথোর্ণায়ুস্তুম্বুরুশ্চৈব রম্ভয়া ॥১৬॥
বাসুকিঃ শতশীর্ষায়াং কুমার্য্যাঞ্চ ধনঞ্জয়ঃ।
বৈদেহ্যাঞ্চ যথা রামো রুক্মিণ্যাঞ্চ জনার্দ্দনঃ ॥১৭॥ (কুলকম্)
তথা তু রমমাণস্য দিবোদাসস্য ভূপতেঃ।
মাধবী জনয়ামাস পুত্রমেকং প্রতর্দ্দনম্ ॥১৮॥

---

ভারতকৌমুদী

বত্যা। বৈদর্ভ্যাং বিদর্ভরাজতনয়ায়াং লোপামুদ্রায়াম্। আর্চীকো জমদগ্নিঃ। শতপর্বণা শতপর্বাখ্যয়া ভার্য্যয়া সহ। ঋচীকো নাম মুনিঃ। ধৃত্যাং তদাখ্যায়াম্। জরৎকার্বাং বাসুকিভগিন্যাম্। প্রতীচ্যেতি পুলস্ত্যস্যৈব ভার্য্যান্তরমিতি পৃথগুক্তিঃ। ঊর্ণায়ুর্নাম গন্ধর্বঃ। শতশীর্ষায়াং তদাখ্যায়াং ভার্য্যায়াম্। ধনঞ্জয়ঃ প্রাচীনো রাজা। বৈদেহ্যাং সীতায়াম্ ॥৮—১৭॥

---

বেদীর সহিত, শক্তি যেমন অদৃশ্যন্তীর সহিত, বশিষ্ঠ যেমন অরুন্ধতীর সহিত, চ্যবন যেমন সুকন্যার সহিত, পুলস্ত্য যেমন সন্ধ্যার সহিত, অগস্ত্য যেমন লোপামুদ্রার সহিত, সত্যবান্ যেমন সাবিত্রীর সহিত, ভৃগু যেমন পুলোমার সহিত, কশ্যপ যেমন অদিতির সহিত, জমদগ্নি যেমন রেণুকার সহিত, বিশ্বামিত্র যেমন হৈমবতীর সহিত, বৃহস্পতি যেমন তারার সহিত, শুক্র যেমন শতপর্বার সহিত, রাজা যেমন ভূমির সহিত, পুরূরবা যেমন উর্বশীর সহিত, ঋচীক যেমন সত্যবতীর সহিত, মনু যেমন সরস্বতীর সহিত, দুষ্মন্ত যেমন শকুন্তলার সহিত, সনাতন ধর্ম্ম যেমন ধৃতির সহিত, নল যেমন দময়ন্তীর সহিত, নারদ যেমন সত্যবতীর সহিত, জরৎকারু যেমন জরৎকারুর (মনসার) সহিত, পুলস্ত্য যেমন প্রতীচ্যার সহিত, ঊর্ণায়ু যেমন মেনকার সহিত, তুম্বুরু যেমন রম্ভার সহিত, বাসুকি যেমন শতশীর্ষার সহিত, ধনঞ্জয় যেমন কুমারীর সহিত, রাম যেমন সীতার সহিত এবং কৃষ্ণ যেমন রুক্মিণীর সহিত রমণ করিতেন ও করেন, সেইরূপ রাজর্ষি দিবোদাস মাধবীর সহিত রমণ করিতে লাগিলেন ॥৮—১৭॥

অথাজগাম ভগবান্ দিবোদাসং স গালবঃ।
সময়ে সমনুপ্রাপ্তে বচনঞ্চেদমব্রবীৎ ॥১৯॥
নির্যাতয়তু মে কন্যাং ভবাংস্তিষ্ঠন্তু বাজিনঃ।
যাবদন্যত্র গচ্ছামি শুল্কার্থং পৃথিবীপতে! ॥২০॥
দিবোদাসোঽথ ধর্ম্মাত্মা সময়ে গালবস্য তাম্।
কন্যাং নির্যাতয়ামাস স্থিতঃ সত্যে মহীপতিঃ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে গালবচরিতে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

———:০:———

## নবাধিকশততমোঽধ্যায়ঃ।

———:-০-:———

নারদ উবাচ।
তথৈব তাং শ্রিয়ং ত্যক্ত্বা কন্যা ভূত্বা যশস্বিনী।
মাধবী গালবং বিপ্রমভ্যয়াৎ সত্যসঙ্গরা ॥১॥

ভারতকৌমুদী

তথেতি। মাধবী সা যযাতিতনয়া। প্রতর্দ্দনং নাম ॥১৮॥
অথেতি। সময়ে মাধব্যাঃ পুনর্গ্রহণকালে ॥১৯॥
নিরিতি। নির্যাতয়তু প্রত্যর্পয়তু। তিষ্ঠন্তু ভবদশ্বশালায়ামেব ॥২০॥
দিবোদাস ইতি। ধর্ম্মাত্মা সত্যে স্থিতশ্চেতি নির্যাতয়ামাস ॥২১॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

রাজা দিবোদাস সেইভাবে রমণ করিতে লাগিলে, মাধবী যথাকালে "প্রতর্দ্দন-'নামে একটী পুত্র প্রসব করিলেন ॥১৮॥

তাহার পর সময় উপস্থিত হইলে, ভগবান্ গালবমুনি দিবোদাসের নিকট আগমন করিলেন এবং এই কথা বলিলেন—॥১৯॥

'রাজা! আপনি আমার কন্যাটী প্রত্যর্পণ করুন এবং আমি অবশিষ্ট শুল্ক গ্রহণ করিবার জন্য যাবৎ অন্যত্র যাই, তাবৎ এই অশ্বগুলি এখানেই থাকুক' ॥২০॥

তাহার পর ধর্ম্মাত্মা ও সত্যপরায়ণ রাজা দিবোদাস সেই সময়েই মাধবীকে গালবের নিকটে প্রত্যর্পণ করিলেন' ॥২১॥

---

(২০) ইতঃ পরম্ 'নারদ উবাচ' নি। * 'সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি

গালবো বিমৃশন্নেব স্বকার্য্যগতমানসঃ।
জগাম ভোজনগরং দ্রষ্টুমৌশীনরং নৃপম্ ॥২॥
তমুবাচাথ গত্বা স নৃপতিং সত্যবিক্রমম্।
ইয়ং কন্যা সুতৌ দ্বৌ তে জনয়িষ্যতি পার্থিবৌ ॥৩॥
অস্যাং ভবানবাপ্তার্থো ভবিতা প্রেত্য চেহ চ।
সোমার্কপ্রতিসঙ্কাশৌ জনয়িত্বা সুতৌ নৃপ! ॥৪॥
শুল্কস্তু সর্বধর্ম্মজ্ঞ! হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
একতঃ শ্যামকর্ণানাং দেয়ং মহ্যং চতুঃশতম্ ॥৫॥
গুর্বর্থোঽয়ং সমারম্ভো ন হয়ৈঃ কৃত্যমস্তি মে।
যদি শক্যং মহারাজ! ক্রিয়তামবিচারিতম্ ॥৬॥

---

## ভারতকৌমুদী

তথেতি। তথৈব পূর্ব্ববদেব। সত্যঃ সঙ্গরঃ প্রতিজ্ঞা যস্যাঃ সা ॥১॥
গালব ইতি। বিমৃশন্নেব রাজবিশেষং চিন্তয়ন্নেব। উশীনর এবৌশীনরঃ স্বার্থেঽণ্ ॥২॥
তমিতি। ইয়ং কন্যা ত্বয়া গৃহীতা সতীত্যর্থঃ ॥৩॥
অস্যামিতি। প্রেত্য পরলোকে সোমার্কপ্রতিসঙ্কাশৌ চন্দ্রসূর্য্যতুল্যৌ ॥৪॥
শুল্কমিতি। শুল্কম্ অস্যাঃ কন্যায়া ইতি শেষঃ ॥৫॥
গুর্বিতি। গুর্ব্বর্থো গুরুদক্ষিণানিমিত্তঃ। হয়ৈরশ্বৈঃ, কৃত্যং কার্য্যম্ ॥৬॥

---

নারদ বলিলেন—'সত্যপ্রতিজ্ঞা ও যশস্বিনী মাধবী পূর্বরাজলক্ষ্মীর ন্যায়ই সেই রাজলক্ষ্মীকেও ত্যাগ করিয়া গালবের সহিত গমন করিলেন ॥১॥

স্বকার্য্যসাধনার্থী গালবও বিশেষ বিবেচনা করিয়া উশীনররাজার সহিত সাক্ষাৎ করিবার জন্য ভোজরাজধানীতে গমন করিলেন ॥২॥

গালব সেখানে যাইয়া যথার্থবিক্রমশালী উশীনররাজাকে বলিলেন—'রাজা! এই কন্যাটী আপনার দুইটী পুত্র জন্মাইবে এবং তাহারা যথাসময়ে রাজা হইবে ॥৩॥

রাজা! আপনি ইহার গর্ভে চন্দ্র ও সূর্য্যের তুল্য দুইটী পুত্র উৎপাদন করিয়া ইহলোকে ও পরলোকে চরিতার্থ হইবেন ॥৪॥

তবে, হে সর্বধর্ম্মজ্ঞ রাজা! চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ এবং একদিকে শ্যামকর্ণ চারি শত অশ্ব আমাকে ইহার শুল্ক দিতে হইবে ॥৫॥

মহারাজ! গুরুদক্ষিণা দিবার জন্যই আমার এই চেষ্টা; কিন্তু আমার নিজের অশ্বদ্বারা কোন কার্য্য নাই। সুতরাং আপনি যদি পারেন, তবে বিচার না করিয়া ইহা করুন ॥৬॥

অথাজগাম ভগবান্ দিবোদাসং স গালবঃ।
সময়ে সমনুপ্রাপ্তে বচনঞ্চেদমব্রবীৎ ॥১৯॥
নির্যাতয়তু মে কন্যাং ভবাংস্তিষ্ঠন্তু বাজিনঃ।
যাবদন্যত্র গচ্ছামি শুল্কার্থং পৃথিবীপতে ! ॥২০॥
দিবোদাসোঽথ ধর্ম্মাত্মা সময়ে গালবস্য তাম্।
কন্যাং নির্যাতয়ামাস স্থিতঃ সত্যে মহীপতিঃ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে গালবচরিতে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

——:০:——

## নবাধিকশততমোঽধ্যায়ঃ।

——:-০-:——

নারদ উবাচ।
তথৈব তাং শ্রিয়ং ত্যক্ত্বা কন্যা ভূত্বা যশস্বিনী।
মাধবী গালবং বিপ্রমভ্যয়াৎ সত্যসঙ্গরা ॥১॥

ভারতকৌমুদী

তথেতি। মাধবী সা যযাতিতনয়া। প্রতর্দ্দনং নাম ॥১৮॥
অথেতি। সময়ে মাধব্যাঃ পুনর্গ্রহণকালে ॥১৯॥
নির্বিতি। নির্যাতয়তু প্রত্যর্পয়তু। তিষ্ঠন্তু ভবদশ্বশালায়ামেব ॥২০॥
দিবোদাস ইতি। ধর্ম্মাত্মা সত্যে স্থিতশ্চেতি নির্যাতয়ামাস ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে অষ্টাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

রাজা দিবোদাস সেইভাবে রমণ করিতে লাগিলে, মাধবী যথাকালে "প্রতর্দ্দন-'নামে একটী পুত্র প্রসব করিলেন ॥১৮॥

তাহার পর সময় উপস্থিত হইলে, ভগবান্ গালবমুনি দিবোদাসের নিকট আগমন করিলেন এবং এই কথা বলিলেন—॥১৯॥

'রাজা! আপনি আমার কন্যাটী প্রত্যর্পণ করুন এবং আমি অবশিষ্ট শুল্ক গ্রহণ করিবার জন্য যাবৎ অন্যত্র যাই, তাবৎ এই অশ্বগুলি এখানেই থাকুক' ॥২০।

তাহার পর ধর্ম্মাত্মা ও সত্যপরায়ণ রাজা দিবোদাস সেই সময়েই মাধবীকে গালবের নিকটে প্রত্যর্পণ করিলেন' ॥২১॥

(২০) ইতঃ পরম্ 'নারদ উবাচ' নি। * 'সপ্তদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি

গালবো বিমৃশন্নেব স্বকার্য্যগতমানসঃ।
জগাম ভোজনগরং দ্রষ্টুমৌশীনরং নৃপম্ ॥২॥
তমুবাচাথ গত্বা স নৃপতিং সত্যবিক্রমম্।
ইয়ং কন্যা সুতৌ দ্বৌ তে জনয়িষ্যতি পার্থিবৌ ॥৩॥
অস্যাং ভবানবাপ্তার্থো ভবিতা প্রেত্য চেহ চ।
সোমার্কপ্রতিসঙ্কাশৌ জনয়িত্বা সুতৌ নৃপ ! ॥৪॥
শুল্কস্তু সর্বধর্ম্মজ্ঞ ! হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
একতঃ শ্যামকর্ণানাং দেয়ং মহ্যং চতুঃশতম্ ॥৫॥
গুর্বর্থোঽয়ং সমারম্ভো ন হয়ৈঃ কৃত্যমস্তি মে।
যদি শক্যং মহারাজ ! ক্রিয়তামবিচারিতম্ ॥৬॥

---

ভারতকৌমুদী

তপেতি। তথৈব পূর্ব্ববদেব। সত্যঃ সঙ্গরঃ প্রতিজ্ঞা যস্যাঃ সা ॥১॥
গালব ইতি। বিমৃশন্নেব রাজবিশেষং চিন্তয়ন্নেব। উশীনর এবৌশীনরঃ স্বার্থেঽণ্ ॥২॥
তমিতি। ইয়ং কন্যা ত্বয়া গৃহীতা সতীত্যর্থঃ ॥৩॥
অস্যামিতি। প্রেত্য পরলোকে সোমার্কপ্রতিসঙ্কাশৌ চন্দ্রসূর্য্যতুল্যৌ ॥৪॥
শুল্কমিতি। শুল্কম্ অস্যাঃ কন্যায়া ইতি শেষঃ ॥৫॥
গুর্বিতি। গুর্ব্বর্থো গুরুদক্ষিণানিমিত্তঃ। হয়ৈরশ্বৈঃ, কৃত্যং কার্য্যম্ ॥৬॥

---

নারদ বলিলেন—'সত্যপ্রতিজ্ঞা ও যশস্বিনী মাধবী পূর্বরাজলক্ষ্মীর ন্যায়ই সেই রাজলক্ষ্মীকেও ত্যাগ করিয়া গালবের সহিত গমন করিলেন ॥১॥

স্বকার্য্যসাধনার্থী গালবও বিশেষ বিবেচনা করিয়া উশীনররাজার সহিত সাক্ষাৎ করিবার জন্য ভোজরাজধানীতে গমন করিলেন ॥২॥

গালব সেখানে যাইয়া যথার্থবিক্রমশালী উশীনররাজাকে বলিলেন—'রাজা ! এই কন্যাটী আপনার দুইটী পুত্র জন্মাইবে এবং তাহারা যথাসময়ে রাজা হইবে ॥৩॥

রাজা ! আপনি ইহার গর্ভে চন্দ্র ও সূর্য্যের তুল্য দুইটী পুত্র উৎপাদন করিয়া ইহলোকে ও পরলোকে চরিতার্থ হইবেন ॥৪॥

তবে, হে সর্বধর্ম্মজ্ঞ রাজা ! চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ এবং একদিকে শ্যামকর্ণ চারি শত অশ্ব আমাকে ইহার শুল্ক দিতে হইবে ॥৫॥

মহারাজ ! গুরুদক্ষিণা দিবার জন্যই আমার এই চেষ্টা; কিন্তু আমার নিজের অশ্বদ্বারা কোন কার্য্য নাই। সুতরাং আপনি যদি পারেন, তবে বিচার না করিয়া ইহা করুন ॥৬॥

অনপত্যোঽসি রাজর্ষে! পুত্রৌ জনয় পার্থিব!।
পিতৄন্ পুত্রপ্লবেন ত্বমাত্মানঞ্চৈব তারয় ॥৭॥
ন পুত্রফলভোক্তা হি রাজর্ষে! পাত্যতে দিবঃ।
ন যাতি নরকং ঘোরং যত্র গচ্ছন্ত্যনাত্মজাঃ ॥৮॥
এতচ্চান্যচ্চ বিবিধং শ্রুত্বা গালবভাষিতম্।
উশীনরঃ প্রতিবচো দদৌ তস্য নরাধিপঃ ॥৯॥
শ্রুতবানস্মি তে বাক্যং যথা বদসি গালব!।
বিধিস্তু বলবান্ ব্রহ্মন্! প্রবণং হি মনো মম ॥১০॥
শতে দ্বে তু মমাশ্বানামীদৃশানাং দ্বিজোত্তম!।
ইতরেষাং সহস্রাণি সুবহূনি চ সন্তি মে ॥১১॥

ভারতকৌমুদী

অনপত্য ইতি। পুত্র এব প্লব উড়ুপং তেন ॥৭॥
নেতি। পাত্যতে দেবৈঃ। অনাত্মজা নিঃসন্তানাঃ ॥৮॥
এতদিতি। তস্য গালবভাষিতস্য ॥৯॥
শ্রুতেতি। বিধির্দৈবম্। প্রবণং পুত্রোৎপাদনে উৎসুকম্ ॥১০॥
শতে ইতি। দ্বে শতে স্তঃ। ঈদৃশানাং ভবদুক্তরূপাণাম্ ॥১১॥

ভারতভাবদীপঃ

তপেতি ॥১—৯॥ প্রবণং পুত্রোৎপত্তৌ তৎপরম্ ॥১০—২১॥
ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥১০৯॥

রাজর্ষি! আপনি নিঃসন্তান। সুতরাং দুইটী পুত্র উৎপাদন করুন এবং পুত্ররূপ প্লব-(ভেলা) দ্বারা পিতৃলোকদিগকে এবং নিজেকে তারণ করুন ॥৭॥

রাজর্ষি! পুত্রফলভোগী লোক স্বর্গ হইতে নিপাতিত হন না এবং নিঃসন্তান লোক যাহাতে গমন করে, সে ঘোর নরকেও গমন করেন না' ॥৮॥

এইরূপ ও অন্যরূপ নানাবিধ গালববাক্য শুনিয়া উশীনররাজা প্রত্যুত্তর করিলেন—॥৯॥

'ব্রাহ্মণ গালব! আপনি যেরূপ বলিলেন, তাহা আমি শুনিলাম। কিন্তু দৈব প্রবল; না হইলে এ বিষয়ে আমার মন উৎসুকই রহিয়াছে ॥১০॥

দ্বিজশ্রেষ্ঠ! এইরূপ আমার দুই শতমাত্র অশ্ব আছে; কিন্তু অন্যরূপ বহু সহস্র রহিয়াছে ॥১১॥

(১১)···সুবহূনি চরন্তি মে—বা ব রা নি।

অহমপ্যেকমেবাস্যাং জনয়িষ্যামি গালব ! ।
পুত্রবদ্ভির্গতং মার্গং গমিষ্যামি পরৈরহম্ ॥১২॥
মূল্যেনাপি সমং কুর্য্যাং তবাহং দ্বিজসত্তম ! ।
পৌরজানপদার্থস্তু মমার্থো নাত্মভোগতঃ ॥১৩॥
কামতো হি ধনং রাজা পারক্যং যঃ প্রয়চ্ছতি।
ন স ধর্ম্মেণ ধর্ম্মাত্মন্ ! যুজ্যতে যশসা ন চ ॥১৪॥
সোঽহং প্রতিগ্রহীষ্যামি দদাত্বেতাং ভবান্ মম ।
কুমারীং দেবগর্ভাভামেকপুত্রভবায় মে ॥১৫॥
তথা তু বহু কল্যাণমুক্তবন্তং নরাধিপম্ ।
উশীনরং দ্বিজশ্রেষ্ঠো গালবঃ প্রত্যপূজয়ৎ ॥১৬॥
উশীনরং প্রতিগ্রাহ্য গালবঃ প্রযযৌ বনম্ ।
রেমে স তাং সমাসাদ্য কৃতপুণ্য ইব শ্রিয়ম্ ॥১৭॥

ভারতকৌমুদী

অহমিতি। অস্যাং কন্যাযাম্। পুত্রবদ্ভিঃ পরৈর্গতং মার্গং স্বর্গপথম্ ॥১২॥
মূল্যেনেতি। অর্থো ধনং বর্ত্ততে, নাত্মভোগতো ন স্বভোগায় ॥১৩॥
কামত ইতি। কামতঃ স্বেচ্ছাতঃ, পারক্যং পরকীযম্ ॥১৪॥
স ইতি। দেবগর্ভাভাং দেবকন্যাসদৃশীম্, একস্য পুত্রস্য ভবায উৎপত্তয়ে ॥১৫॥
তথেতি। কল্যাণং মঙ্গলসূচকং বাক্যম্। প্রত্যপূজয়ৎ প্রাশংসৎ ॥১৬॥
উশীনরমিতি। প্রতিগ্রাহ্য তাং কন্যাম্। শ্রিযং সম্পদম্। কন্দরেষু গুহাসু। নির্ঝরেষু

সুতরাং গালব ! আমিও ইহার গর্ভে একটীমাত্র পুত্রই উৎপাদন করিব। তাহার পর আমি অন্য পুত্রবান্‌দিগের অবলম্বিত পথে গমন করিব ॥১২॥

অতএব ব্রাহ্মণশ্রেষ্ঠ ! আমি শুল্কদ্বারাও অন্যান্য রাজার তুল্যই আপনার উপকার করিব। কারণ, আমার ধন পুরবাসী ও দেশবাসীদিগের জন্য, কিন্তু নিজের ভোগের জন্য নহে ॥১৩॥

ধর্ম্মাত্মন্ ! যে রাজা আপন ইচ্ছা অনুসারে পরকীয় ধন দান করেন, তিনি ধর্ম্মভাগী বা যশস্বী হন না ॥১৪॥

সে যাহা হউক, আপনি এই দেবকন্যাসদৃশী কন্যাটী আমাকে দান করুন, আমি একটী পুত্র উৎপত্তির জন্য ইহাকে গ্রহণ করিব' ॥১৫॥

উশীনররাজা সেইরূপ বহুতর মঙ্গলসূচক বাক্য বলিলে, ব্রাহ্মণশ্রেষ্ঠ গালব বার বার তাঁহার প্রশংসা করিলেন ॥১৬॥

(১৬) তথা তু বহুধা কন্যামুক্তবন্তং নরাধিপম্‌···বা ব বা নি।

কন্দরেষু চ শৈলানাং নদীনাং নির্ঝরেষু চ।
উদ্যানেষু বিচিত্রেষু বনেষূপবনেষু চ ॥১৮॥
হর্ম্ম্যেষু রমণীয়েষু প্রাসাদশিখরেষু চ।
বাতায়নবিমানেষু তথা গর্ভগৃহেষু চ ॥১৯॥ (বিশেষকম্)
ততোঽস্য সময়ে জজ্ঞে পুত্রো বালরবিপ্রভঃ।
শিবির্নাম্নাভিবিখ্যাতো যঃ স পার্থিবসত্তমঃ ॥২০॥
উপস্থায় স তং বিপ্রো গালবঃ প্রতিগৃহ্য চ।
কন্যাং প্রয়াতস্তাং রাজন্! দৃষ্টবান্ বিনতাত্মজম্ ॥২১॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে গালবচরিতে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

প্রবাহদেশেষু। উদ্যানেষু গিরিসলিলনিঃসরণদেশেষু, "উদ্যানং স্যান্নিঃসরণে বনে প্রযোজনেঽপি চ" ইত্যমরঃ। বাতায়নেষু গবাক্ষেষু বিমানেষু ব্যোমযানেষু চ। গর্ভগৃহেষু গৃহাভ্যন্তরেষু চ ॥১৭—১৯॥

তত ইতি। সময়ে যথাকালে। বালরবিপ্রভো নবোদিতসূর্য্যতুল্যঃ ॥২০॥

উপেত্তি। তমুশীনরম্। প্রয়াতঃ প্রস্থিতঃ সন্। বিনতাত্মজং সুহৃদং গরুড়ম্ ॥২১॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে নবাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

তাহার পর গালব সেই কন্যাটীকে উশীনররাজার হস্তে সমর্পণ করিয়া তপোবনে চলিয়া গেলেন। এদিকে ধার্ম্মিক লোক যেমন সম্পদ্ ভোগ করেন, সেইরূপ উশীনররাজা সেই মাধবীকে পাইয়া তাঁহার সহিত পর্ব্বতগুহায়, নদীপ্রবাহদেশে, পর্বতপ্রপাতসমীপে, বিচিত্র উপবনে, বনে, মনোহর অট্টালিকায়, অট্টালিকার উপরে, গবাক্ষে, বিমানে এবং গৃহের ভিতরে রমণ করিতে লাগিলেন ॥১৭—১৯॥

তাহার পর যথাসময়ে নবোদিত সূর্য্যের ন্যায় তেজস্বী সেই উশীনররাজার একটী পুত্র জন্মিল; পরে যিনি সেই রাজশ্রেষ্ঠ 'শিবি-'নামে বিখ্যাত হইয়াছিলেন ॥২০॥

রাজা! তদনন্তর গালব উশীনররাজার নিকট উপস্থিত হইয়া সেই কন্যাটীকে লইয়া প্রস্থান করিলেন এবং যাইয়া গরুড়ের সহিত সাক্ষাৎ করিলেন' ॥২১॥

* '...অষ্টাদশাধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# দশাধিকশততমোঽধ্যায়ঃ।

নারদ উবাচ।

গালবং বৈনতেয়োঽথ প্রহসন্নিদমব্রবীৎ।
দিষ্ট্যা কৃতার্থং পশ্যামি ভবন্তমিহ বৈ দ্বিজ ! ॥১॥
গালবস্তু বচঃ শ্রুত্বা বৈনতেয়েন ভাষিতম্।
চতুর্ভাগাবশিষ্টং তদাচখ্যৌ কার্য্যমস্য হি ॥২॥
সুপর্ণস্ত্বব্রবীদেনং গালবং বদতাং বরঃ।
প্রযত্নস্তে ন কর্ত্তব্যো নৈষ সম্পৎস্যতে তব ॥৩॥
পুরা হি কান্যকুব্জে বৈ গাধেঃ সত্যবতীং সুতাম্।
ভার্য্যার্থে বরয়ন্ কন্যামৃচীকস্তেন ভাষিতঃ ॥৪॥
একতঃ শ্যামকর্ণানাং হয়ানাং চন্দ্রবর্চ্চসাম্।
ভগবন্ ! দীয়তাং মহ্যং সহস্রমিতি গালব ! ॥৫॥

ভাবতকৌমুদী।

গালবমিতি। দিষ্ট্যা ভাগ্যেন, কৃতার্থং তাদৃশসর্বাশ্বলাভাদিতি ভাবঃ ॥১॥
গালব ইতি। চতুর্ভাগঃ চতুর্থোঽংশঃ অবশিষ্টো যস্য তৎ ॥২॥
সুপর্ণ ইতি। এষ অবশিষ্টো ভাগঃ, ন সম্পৎস্যতে ন সেৎস্যতি ॥৩॥
পুরেতি। গাধেস্তদাখ্যস্য রাজ্ঞঃ, সত্যবতীং নাম। ঋচীকো মুনিঃ ॥৪॥

নারদ কহিলেন—'তাহার পর গরুড় হাস্য করিয়া গালবকে এই কথা বলিলেন—'ব্রাহ্মণ ! ভাগ্যবশতঃ এখন তোমাকে কৃতকার্য্য দেখিতেছি' ॥১॥

গালব গরুড়ের উক্তি শুনিয়া কহিলেন—'সেই কার্য্যের এখনও চতুর্থ ভাগ অবশিষ্ট রহিয়াছে' ॥২॥

তখন বাগ্মিশ্রেষ্ঠ গরুড় গালবকে বলিলেন—'এ বিষয়ে তুমি আর চেষ্টা করিও না। কারণ, ইহা তোমার সম্পন্ন হইবে না ॥৩॥

তাহার কারণ, পূর্ব্বকালে ঋচীকমুনি ভার্য্যা করিবার জন্য কান্যকুব্জাধিপতি গাধিরাজার কন্যা সত্যবতীকে প্রার্থনা করিলে, গাধিরাজা তাঁহাকে বলিয়াছিলেন—॥৪॥

'ভগবন্ ! একদিকে শ্যামবর্ণ কর্ণ হইবে এবং সমস্ত দেহ চন্দ্রের ন্যায় শুভ্রবর্ণ থাকিবে, এইরূপ একসহস্র অশ্ব আমাকে কন্যাটীর শুল্করূপে দান করুন' ॥৫॥

ঋচীকস্তু তথেত্যুক্ত্বা বরুণস্যালয়ং গতঃ।
অশ্বতীর্থে হয়াল্লঁব্ধ্বা দত্তবান্ পার্থিবায় বৈ ॥৬॥
ইষ্ট্বা তে পুণ্ডরীকেণ দত্তা রাজ্ঞা দ্বিজাতিষু।
তেভ্যো দ্বে দ্বে শতে ক্রীত্বা প্রাপ্তে তৈঃ পার্থিবৈস্তদা ॥৭॥
অপরাণ্যপি চত্বারি শতানি দ্বিজসত্তম !।
নীয়মানানি সন্তারে হৃতান্যাসন্নিতস্ততঃ ॥৮॥
এবং ন শক্যমপ্রাপ্যং প্রাপ্তুং গালব ! কর্হিচিৎ।
ইমামশ্বশতাভ্যাং বৈ দ্বাভ্যাং তস্মৈ নিবেদয় ॥৯॥
বিশ্বামিত্রায় ধর্ম্মাত্মন্ ! ষড়্‌ভিরশ্বশতৈঃ সহ।
ততোঽসি গতসম্মোহঃ কৃতকৃত্যো দ্বিজোত্তম ! ॥১০॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

একত ইতি। দীয়তাং কন্যায়াঃ শুল্করূপেণেতি ভাবঃ ॥৫॥

ঋচীক ইতি। হয়ান্ তাদৃশানেব সহস্রমশ্বান্। পার্থিবায় গাধয়ে ॥৬॥

ইষ্ট্বেতি। রাজ্ঞা গাধিনা, পুণ্ডরীকেণ তদাখ্যেন যজ্ঞেন, ইষ্ট্বা দেবান্ পূজয়িত্বা, তে সহস্রসংখ্যকা এবাশ্বাঃ, দ্বিজাতিষু ব্রাহ্মণেষু দত্তাঃ। তদা চ তৈঃ হর্য্যশ্ব-দিবোদাসোশীনরৈস্ত্রিভিঃ পার্থিবৈঃ, তেভ্যো দ্বিজাতিভ্যঃ ক্রীত্বা, প্রত্যেকং দ্বে দ্বে শতে প্রাপ্তে ॥৭॥

অপরাণীতি। হে দ্বিজসত্তম ! অপরাণ্যপি চত্বারি হয়ানাং শতানি, দ্বিজাতিভির্নীয়মানানি, সন্তরত্যনেনেতি সন্তারঃ পন্থাস্তস্মিন্, ইতস্ততো দস্যুভির্হৃতান্যাসন্ ॥৮॥

এবমিতি। ইমাং কন্যাম্, দ্বাভ্যামশ্বশতাভ্যাং দ্বয়োরশ্বশতয়োর্নিমিত্তে, তস্মৈ বিশ্বামিত্রায় নিবেদয় দেহি। গতসম্মোহস্তিরোহিতবিষাদঃ। অসি ভবিষ্যসি ॥৯—১০॥

'তাহাই হইবে' এই কথা বলিয়া ঋচীকমুনি বরুণালয়ে গমন করিলেন এবং সেখানে অশ্বতীর্থে সেইরূপ সহস্র অশ্ব লাভ করিয়া (তাহা আনিয়া) গাধিরাজাকে দান করিলেন ॥৬॥

গাধিরাজা পুণ্ডরীকযজ্ঞ করিয়া সেই অশ্বগুলি ব্রাহ্মণগণকে দিয়াছিলেন; তখন সেই হর্য্যশ্ব, দিবোদাস ও উশীনররাজা ব্রাহ্মণদের নিকট হইতে ক্রয় করিয়া প্রত্যেকে দুই শত করিয়া অশ্ব পাইয়াছিলেন (সেই গুলিই তুমি শুল্করূপে পাইয়াছ) ॥৭॥

দ্বিজশ্রেষ্ঠ! ব্রাহ্মণেরা অবশিষ্ট চারি শত অশ্ব লইয়া চলিয়াছিলেন, এমন সময়ে পথে নানাদিক্ হইতে দস্যুরা আসিয়া সেগুলিকে অপহরণ করিয়াছিল ॥৮॥

গালব ! এই কারণে সেরূপ অশ্ব আর পাওয়া কখনও সম্ভবপর নহে। অতএব ধর্ম্মাত্মন্ ! অবশিষ্ট দুই শত অশ্বের পরিবর্ত্তে এই কন্যাটিকে সেই ছয় শত

গালবস্তং তথেত্যুক্ত্বা সুপর্ণসহিতস্ততঃ।
আদায়াশ্বাংশ্চ কন্যাঞ্চ বিশ্বামিত্রমুপাগমৎ ॥১১॥
অশ্বানাং কাঙ্ক্ষিতার্থানাং ষড়িমানি শতানি বৈ।
শতদ্বয়েন কন্যেয়ং ভবতা প্রতিগৃহ্যতাম্ ॥১২॥
অস্যাং রাজর্ষিভিঃ পুত্রা জাতা বৈ ধার্ম্মিকাস্ত্রয়ঃ।
চতুর্থং জনয়ত্বেকং ভবানপি নরোত্তমম্ ॥১৩॥
পূর্ণান্যেবং শতান্যষ্টৌ তুরগাণাং ভবন্তু তে।
ভবতো হ্যনৃণো ভূত্বা তপঃ কুর্য্যাং যথাসুখম্ ॥১৪॥
বিশ্বামিত্রস্তু তং দৃষ্ট্বা গালবং সহ পক্ষিণা।
কন্যাঞ্চ তাং বরারোহামিদং বচনমব্রবীৎ ॥১৫॥

---

ভারতকৌমুদী

গালব ইতি। সুপর্ণেন গরুড়েন সহিতঃ। স্ববাক্যসমর্থনার্থং গরুড়সাহিত্যম্ ॥১১॥
গালব আহ স্ম অশ্বানামিতি। কাঙ্ক্ষিতার্থানামিষ্টরূপাণাম্। শতদ্বয়েন তদর্থে ॥১২॥
অস্যামিতি। রাজর্ষিভির্হর্য্যশ্বাদিভিস্ত্রিভিঃ করণৈঃ। একং পুত্রম্ ॥১৩॥
পূর্ণানীতি। তুরগাণাম্ 'একতঃ শ্যামকর্ণানাম্' ইত্যাদিনা ভবদুক্তরূপাণাম্। হর্য্যশ্বাদিভি-রেব রাজভিঃ কন্যায়া দ্বিশতাশ্বতুল্যতাস্বীকারাদিতি ভাবঃ ॥১৪॥

---

অশ্বের সহিত বিশ্বামিত্রের নিকট সমর্পণ কর। দ্বিজশ্রেষ্ঠ! তাহা হইলেই তোমার বিবাদ যাইবে এবং তুমি কৃতকার্য্য হইবে' ॥৯—১০॥

'তাহাই হউক' এই কথা গরুড়কে বলিয়া গালব সেই ছয় শত অশ্ব এবং কন্যাটিকে লইয়া গরুড়ের সহিত যাইয়া বিশ্বামিত্রের নিকট উপস্থিত হইলেন (এবং বলিলেন—) ॥১১॥

'গুরুদেব! আপনার অভীষ্ট এই ছয় শত অশ্ব এবং অবশিষ্ট দুই শত অশ্বের পরিবর্ত্তে এই কন্যাটী আপনি গ্রহণ করুন ॥১২॥

হর্য্যশ্ব, দিবোদাস ও উশীনর এই তিন জন রাজর্ষি ইহার গর্ভে তিনটী ধার্ম্মিক পুত্র উৎপাদন করিয়াছেন; আপনিও ইহার গর্ভে চতুর্থ নরোত্তম একটী পুত্র উৎপাদন করুন ॥১৩॥

এইভাবে আপনারও আট শত অশ্ব পূর্ণ হউক, আমিও আপনার নিকট অনৃণী হইয়া যথাসুখে তপস্যা করি' ॥১৪॥

বিশ্বামিত্র গরুড়ের সহিত গালবকে এবং সেই বরারোহা কন্যাটিকে দেখিয়া এই কথা বলিলেন—॥১৫॥

---

(১৫)…বরারোহামিদমিত্যব্রবীদ্বচঃ—বা ব রা নি।

কিমিয়ং পূর্বমেবেহ ন দত্তা মম গালব ! ।
পুত্রা মমৈব চত্বারো ভবেয়ুঃ কুলভাবনাঃ ॥১৬॥
প্রতিগৃহ্লামি তে কন্যামেকপুত্রফলায় বৈ ।
অশ্বাশ্চাশ্রমমাসাদ্য চরন্তু মম সর্বশঃ ॥১৭॥

নারদ উবাচ ।

স তয়া রমমাণোহথ বিশ্বামিত্রো মহাদ্যুতিঃ ।
আত্মজং জনয়ামাস মাধবীপুত্রমষ্টকম্ ॥১৮॥
জাতমাত্রং সুতং তঞ্চ বিশ্বামিত্রো মহামুনিঃ ।
সংযোজ্যার্থৈস্তথা ধর্ম্মৈরশ্বৈস্তৈঃ সমযোজয়ৎ ॥১৯॥
অথাষ্টকঃ পুরং প্রায়াত্তদা সোমপুরপ্রভম্ ।
নির্যাত্য কন্যাং শিষ্যায় কৌশিকোহপি বনং যযৌ ॥২০॥

---

ভারতকৌমুদী

বিশ্বেতি। পক্ষিণা গরুড়েন। বরারোহামুত্তমনিতম্বাম্ ॥১৫॥

কিমিতি। কুলভাবনা বংশকরাঃ। তস্যাঃ পুত্রচতুষ্টয়স্যৈবাবগমাদিত্যাশয়ঃ ॥১৬॥

প্রতীতি। একঃ পুত্র এব ফলং তস্মৈ। সর্বশঃ সর্বত্র ॥১৭॥

স ইতি। অষ্টকং নাম, সর্ব্বত্র তথৈবোল্লেখাৎ ॥১৮॥

জাতেতি। অর্থৈর্ধনৈঃ, ধর্ম্মৈঃ ক্ষত্রিয়োচিতৈঃ ॥১৯॥

অথেতি। পুরং বিশ্বামিত্রস্যৈব নগরম্, সোমপুরপ্রভং চন্দ্রনগরতুল্যশুভ্রোজ্জ্বলম্। নির্যাত্য প্রত্যর্প্য, কন্যাং মাধবীম্, শিষ্যায় গালবায়, বিশ্বামিত্রঃ কৌশিকঃ ॥২০॥

ভারতভাবদীপঃ

গালবমিতি ॥১—৭॥ সম্বারে মার্গে ॥৮—১৯॥ নির্যাত্য প্রত্যর্প্য, শিষ্যায় গালবায় ॥২০—২৪॥

ইতি উদ্যোগপর্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দশাধিকশততমোহধ্যায়ঃ ॥১১০॥

---

'গালব !. তুমি পূর্বেই কেন এই কন্যাটীকে আমার নিকট সমর্পণ কর নাই ? তাহা হইলে আমারই ত বংশকর চারিটী পুত্র হইত ॥১৬॥

সে যাহা হউক, একটী পুত্রের জন্যই আমি তোমার কন্যাটীকে গ্রহণ করিলাম ; আর অশ্বগুলি আমার আশ্রমে আসিয়া সর্ব্বত্র বিচরণ করুক' ॥১৭॥

নারদ বলিলেন—'তাহার পর মহাতেজা বিশ্বামিত্র সেই কন্যাটীর সহিত রমণ করিতে থাকিয়া যথাসময়ে তাহার গর্ভে 'অষ্টক-'নামে একটী পুত্র উৎপাদন করিলেন ॥১৮॥

মহামুনি বিশ্বামিত্র সেই পুত্রটী জন্মিবামাত্রই তাহাকে ধন ও ক্ষত্রিয়ধর্ম্ম দান করিয়া সেই অশ্বগুলিও দান করিলেন ॥১৯॥

গালবোঽপি সুপর্ণেন সহ নির্যাত্য দক্ষিণাম্।
মনসাতিপ্রতীতেন কন্যামিদমুবাচ হ ॥২১॥
জাতো দানপতিঃ পুত্রস্ত্বয়া শূরস্তথাঽপরঃ।
সত্যধর্ম্মরতশ্চান্যো যজ্বা চাপি তথা পরঃ ॥২২॥
তদাগচ্ছ বরারোহে! তারিতস্তে পিতা সুতৈঃ।
চত্বারশ্চৈব রাজানস্তথা চাহং সুমধ্যমে! ॥২৩॥

নারদ উবাচ।

গালবস্ত্বভ্যনুজ্ঞায় সুপর্ণং পন্নগাশনম্।
পিতুর্নির্যাত্য তাং কন্যাং প্রযযৌ বনমেব হ ॥২৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে গালবচরিতে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

---

ভারতকৌমুদী

গালব ইতি। সুপর্ণেন সহ মিলিত্বা, নির্যাত্য বিশ্বামিত্রায় দত্ত্বা। অতিপ্রতীতেন অতিসন্তুষ্টেন, কন্যাং মাধবীম্ ॥২১॥

জাত ইতি। দানপতির্বসুমনাঃ, শূরঃ প্রতর্দ্দনঃ, সত্যধর্ম্মরতঃ শিবিঃ, যজ্বা চ অষ্টকঃ, উৎপত্তিক্রমাৎ তথৈব বিবরণাচ্চ ॥২২॥

তদিতি। তে ত্বয়া, পিতা যযাতিঃ। চত্বারো রাজানঃ—হর্য্যশ্ব-দিবোদাসোশীনর বিশ্বামিত্রাঃ। বিশ্বামিত্রস্য ভূতপূর্ব্বরাজত্বাদ্রাজমধ্যোক্তিঃ। আত্মনস্তারণঞ্চ গুরুদক্ষিণাতঃ ॥২৩॥

গালব ইতি। পিতুর্যযাতেরন্তিকে, নির্যাত্য প্রত্যর্প্য, তাং কন্যাং মাধবীম্ ॥২৪॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে দশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

---

তাহার পর অষ্টক যথাসময়ে চন্দ্রনগরের ন্যায় শুভ্রবর্ণ ও উজ্জ্বল বিশ্বামিত্রের ভূতপূর্ব রাজধানীতে গমন করিলেন এবং বিশ্বামিত্রও মাধবীকে পুনরায় গালবের হস্তে প্রত্যর্পণ করিয়া বনে চলিয়া গেলেন ॥২০॥

গালবও গরুড়ের সহিত মিলিত হইয়া গুরুদক্ষিণা দান করিয়া অতিসন্তুষ্ট চিত্তে মাধবীকে এই কথা বলিলেন—॥২১॥

'বৎসে! তোমার প্রথমপুত্র (বসুমনা) অসাধারণ দাতা, দ্বিতীয়পুত্র (প্রতর্দ্দন) মহাবীর, তৃতীয়পুত্র (শিবি) সত্যধর্ম্মে নিরত এবং চতুর্থপুত্র (অষ্টক) যাজ্ঞিক হইয়া জন্মিয়াছে ॥২২॥

অতএব বরারোহে! সুমধ্যমে! তুমি আইস, তুমি পুত্রগণদ্বারা পিতা যযাতিকে, চারি জন রাজাকে এবং আমাকে উদ্ধার করিয়াছ' ॥২৩॥

---

* ...একোনবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

## একাদশাধিকশততমোঽধ্যায়ঃ।

নারদ উবাচ।

স তু রাজা পুনস্তস্যাঃ কর্ত্তুকামঃ স্বয়ংবরম্।
উপগম্যাশ্রমপদং গঙ্গাযামুনসঙ্গমে ॥১॥
গৃহীতমাল্যদামাং তাং রথমারোপ্য মাধবীম্।
পূরুর্যদুশ্চ ভগিনীমাশ্রমে পর্য্যধাবতাম্ ॥২॥
নাগযক্ষমনুষ্যাণাং গন্ধর্ব্বমৃগপক্ষিণাম্।
শৈলদ্রুমবনৌকানামাসীত্তত্র সমাগমঃ ॥৩॥
নানাপুরুষদেশ্যানামীশ্বরৈশ্চ সমাকুলম্।
ঋষিভির্ব্রহ্মকল্পৈশ্চ সমন্তাদাবৃতং বনম্ ॥৪॥

ভারতকৌমুদী

শেষং মাধবীচরিতমাহ স ইতি। রাজা যযাতিঃ, কর্ত্তুকামঃ অভবদিতি শেষঃ। ঋষিবরেণ তদানীমপি মাধব্যাঃ পুনঃ কন্যারূপত্বেন স্বয়ংবরায়োজনং ন দোষায় ॥১॥

গৃহীতেতি। পূরুর্যদুশ্চ যযাতিপুত্রৌ। পর্য্যধাবতাং দ্রুতমগচ্ছতাম্ ॥২॥

নাগেতি। শৈলা দ্রুমবনানি চ ওকা আশ্রয়া যেষাং তেষাং রাক্ষসাদীনাম্ ॥৩॥

নানেতি। নানাপুরুষদেশ্যানাং নানাদেশীয়পুরুষাণাম্, ঈশ্বরৈ রাজভিঃ ॥৪॥

নারদ বলিলেন—'তাহার পর গালব, সর্পভোজী গরুড়ের অনুমতিক্রমে সেই মাধবীকে যযাতির নিকট প্রত্যর্পণ করিয়া তপোবনেই চলিয়া গেলেন' ॥২৪॥

নারদ বলিলেন—'যযাতিরাজা প্রয়াগের আশ্রমে যাইয়া পুনরায় কন্যা মাধবীর স্বয়ংবর করিবার ইচ্ছা করিলেন ॥১॥

তখন তাঁহার পুত্র যদু ও পূরু স্বয়ংবরমাল্যধারিণী ভগিনী মাধবীকে রথে তুলিয়া লইয়া সত্বর সেই আশ্রমে চলিয়া গেলেন ॥২॥

সেখানে নাগ, যক্ষ, মনুষ্য, গন্ধর্ব্ব, পশু, পক্ষী এবং পর্ব্বতবাসী ও বনবাসী প্রাণিগণের সমাগম হইল ॥৩॥

আর নানাদেশীয় রাজগণ আসিয়া সে তপোবনটাকে পরিপূর্ণ করিলেন এবং ব্রহ্মার তুল্য ঋষিরা আসিয়া সকলদিকে আবৃত করিলেন ॥৪॥

(১)…গঙ্গাযমুনসঙ্গমে—পি বা ব রা।

নির্দ্দিশ্যমানেষু তু সা বরেষু বরবর্ণিনী।
বরানুৎক্রম্য সর্বাংস্তান্ বরং বৃতবতী বনম্ ॥৫॥
অবতীর্য্য রথাৎ কন্যা নমস্কৃত্য চ বন্ধুষু।
উপগম্য বনং পুণ্যং তপস্তেপে যযাতিজা ॥৬॥
উপবাসৈশ্চ বিবিধৈর্দীক্ষাভির্নিয়মৈস্তথা।
আত্মনো লঘুতাং কৃত্বা বভূব মৃগচারিণী ॥৭॥
বৈদূর্য্যাঙ্কুরকল্পানি মৃদূনি হরিতানি চ।
চরন্তী শ্লক্ষ্ণশষ্পাণি তিক্তানি মধুরাণি চ ॥৮॥
স্রবন্তীনাঞ্চ পুণ্যানাং সুরসানি শুচীনি চ।
পিবন্তী বারিমুখ্যানি শীতানি বিমলানি চ ॥৯॥
বনেষু মৃগবাসেষু সিংহবিপ্রোষিতেষু চ।
দাবাগ্নিবিপ্রমুক্তেষু শূন্যেষু গহনেষু চ ॥১০॥
চরন্তী হরিণৈঃ সার্দ্ধং মৃগীব বনচারিণী।
চচার বিপুলং ধর্ম্মং ব্রহ্মচর্য্যেণ সংবৃতম্ ॥১১॥ (কলাপকম্)

---

ভারতকৌমুদী

নিরিতি। উৎক্রম্য বিহায়। বরং তদানীন্তনশ্রেষ্ঠং বনমেব বৃতবতী ॥৫॥

অবেতি। বন্ধুষু পিত্রাদিষু। যযাতিজা মাধবী ॥৬॥

উপেতি। আত্মনো দেহস্য চিত্তস্য চ, লঘুতাং কৃশতাং রাগাদিশূন্যতাঞ্চ ॥৭॥

বৈদূর্য্যেতি। শ্লক্ষ্ণশষ্পাণি মসৃণতৃণানি। স্রবন্তীনাং নদীনাম্। মৃগাণাং হরিণানাং বাসো যেষু তেষু, সিংহা বিপ্রোষিতা দূরং গতা যেভ্যস্তেষু, দাবাগ্নিনা বিপ্রমুক্তেষু পরিত্যক্তেষু, শূন্যেষু অপরশ্বাপদরহিতেষু, গহনেষু নিবিড়েষু। সংবৃতম্ আবৃতং রক্ষিতমিতি যাবৎ ॥৮-১১॥

---

তখন লোকেরা বরদিগকে নির্দ্দেশ করিয়া দিতে লাগিলে, বরবর্ণিনী মাধবী সেই সকল বরকে পরিত্যাগ করিয়া তপোবনকেই বররূপে বরণ করিলেন ॥৫॥

যযাতিনন্দিনী মাধবী রথ হইতে নামিয়া বন্ধুগণকে নমস্কার করিয়া পবিত্র তপোবনে যাইয়া তপস্যা করিতে আরম্ভ করিলেন ॥৬॥

তিনি নানাবিধ উপবাস, দীক্ষা ও নিয়মদ্বারা দেহ ও মনের লঘুতা সম্পাদন করিয়া মৃগযূথমধ্যে বিচরণ করিতে লাগিলেন ॥৭॥

ক্রমে মাধবী ব্রহ্মচারিণী হইয়া কখনও ক্ষুদ্র ক্ষুদ্র বৈদূর্য্যমণির তুল্য, কোমল, হরিদ্বর্ণ, তিক্ত, মধুর ও মসৃণ তৃণসমূহের উপর দিয়া বিচরণ করিতেন; কখনও পবিত্র নদীসমূহের সুস্বাদ, পবিত্র, শীতল ও নির্ম্মল উত্তম জল পান করিতেন;

---

(১০) বনেষু মৃগরাজেষু ব্যাঘ্রবিপ্রোষিতেষু চ। দাবাগ্নিবিপ্রমুক্তেষু...বা ব ন্না নি।

যযাতিরপি পূর্ব্বেষাং রাজ্ঞাং বৃত্তমনুষ্ঠিতঃ।
বহুবর্ষসহস্রায়ুর্যুযুজে কালধর্ম্মণা ॥১২॥
পূরুর্যদুশ্চ দ্বৌ বংশে বর্দ্ধমানৌ নরোত্তমৌ।
তাভ্যাং প্রতিষ্ঠিতো লোকে পরলোকে চ নাহুষঃ ॥১৩॥
মহীপতে! নরপতির্যযাতিঃ স্বর্গমাস্থিতঃ।
মহর্ষিকল্পো নৃপতিঃ স্বর্গাগ্র্যফলভুগ্বিভুঃ ॥১৪॥
বহুবর্ষসহস্রাখ্যে কালে বহুগুণে গতে।
রাজর্ষিষু নিষণ্ণেষু মহীয়ঃসু মহর্ষিষু ॥১৫॥

ভারতকৌমুদী

যযাতিরিতি। বৃত্তং চরিত্রম্, অনু লক্ষ্যীকৃত্য স্থিতঃ সন্। কালধর্ম্মণা মৃত্যুনা ॥১২॥
পূরুরিতি। বংশবৃদ্ধ্যা বর্দ্ধমানৌ অভূতাম্। নাহুষো যযাতিঃ ॥১৩॥
মহীতি। নৃপতিরপি মহর্ষিকল্পঃ। স্বর্গস্য অগ্র্যফলভুক্ শ্রেষ্ঠসুখভোগী ॥১৪॥
বহ্বিতি। বহুগুণে বহুসুখময়ে। নিষণ্ণেষু উপবিষ্টেষু। মূঢ়স্যেব বিগতং জ্ঞানং যস্য সঃ। যেন হি নিজগৌরবেণ বিস্ময়াবিষ্টচেতন আসীৎ। ন চ স্বপুণ্যকীর্ত্তনকপাপবাধেন

ভারতভাবদীপঃ

স তু রাজা আশ্রমপদমুপগম্য কর্ত্তুকামঃ অভূদিতি শেষঃ ॥১॥ পর্য্যাধাবত্তাং বরান্বেষণায়েত্যর্থঃ ॥২—৫॥ বনং বনবাসম্ ॥৬॥ আত্মনঃ চিত্তস্য লঘুতাং রাগদ্বেষাদিমলরাহিত্যেন সূক্ষ্মার্থভেদনে শীঘ্রতাম্ ॥৭—৯॥ ব্যাঘ্রাণাং বিপ্রোষিতং পর্য্যটনং যেষু ॥১০—১১॥ যুযুজে যোগং প্রাপ্তবান্ কালধর্ম্মণা মৃত্যুনা ॥১২॥ নাহুষং যযাতিঃ ॥১৩—২২॥
ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১১॥

আর কখনও সিংহপ্রভৃতিহিংস্রজন্তুশূন্য, দাবাগ্নিরহিত ও হরিণযুক্ত নিবিড় বনে বনচারিণী হরিণীর ন্যায় হরিণগণের সহিত ভ্রমণ করিতেন। এই ভাবে তিনি বিপুল ধর্ম্ম সঞ্চয় করিতে লাগিলেন ॥৮—১১॥

এদিকে যযাতিও বহুবৎসর আয়ু লাভের পরে প্রাচীন রাজাদের চরিত্র অনুসারে আশ্রমে থাকিয়া মৃত্যুমুখে পতিত হইলেন ॥১২॥

যযাতিনন্দন নরশ্রেষ্ঠ যদু ও পূরু ইহারা দুই জন বংশবৃদ্ধি করিতে থাকিয়া যযাতিকে ইহলোকে প্রতিষ্ঠিত করিয়াছিলেন, পরে পরলোকেও প্রতিষ্ঠিত করিলেন ॥১৩॥

রাজা! নরপাল হইয়াও মহর্ষিকল্প যযাতিরাজা স্বর্গে যাইয়া স্বর্গের উত্তম সুখ সকল ভোগ করিতে লাগিলেন ॥১৪॥

(১৫)···মহীয়ঃসু মহর্ষিষু—বা ব রা নি।

অবমেনে নরান্ সর্বান্ দেবানৃষিগণাংস্তথা।
যযাতির্মূঢ়বিজ্ঞানো বিস্ময়াবিষ্টচেতনঃ ॥১৬॥ (যুগ্মকম্)
ততস্তং বুবুধে দেবঃ শক্রো বলনিষূদনঃ।
তে চ রাজর্ষয়ঃ সর্বে ধিগ্‌ধিগিত্যেবমব্রুবন্ ॥১৭॥
বিচারশ্চ সমুৎপন্নো নিরীক্ষ্য নহুষাত্মজম্।
কো ন্বয়ং কস্য বা রাজ্ঞঃ কথং বা স্বর্গমাগতঃ ॥১৮॥
কর্ম্মণা কেন সিদ্ধোঽয়ং ক বাঽনেন তপশ্চিতম্।
কথং বা জ্ঞায়তে স্বর্গে কেন বা জ্ঞায়তেঽপ্যুত ॥১৯॥
এবং বিচারয়ন্তস্তে রাজানং স্বর্গবাসিনঃ।
দৃষ্ট্বা পপ্রচ্ছুরন্যোন্যং যযাতিং নৃপতিং প্রতি ॥২০॥
বিমানপালাঃ শতশো স্বর্গদ্বারাভিরক্ষিণঃ।
পৃষ্টা আসনপালাশ্চ ন জানীমেত্যথাব্রুবন্ ॥২১॥

ভারতকৌমুদী

পতনমিত্যাদিপর্ব্ববৃত্তান্তবিবোধ ইতি বাচ্যম্ উভযোবেব পতনকাবণত্বাৎ অংশতস্তত্র অংশতশ্চাত্রোক্তত্বাৎ ॥১৫—১৬॥

তত ইতি। বুবুধে যযাতিত্বেন জ্ঞাতবান্ ॥১৭॥

বিচাব ইতি। বিচাবো বিতর্কঃ। কস্য বা রাজ্ঞঃ পুত্র ইতি শেষঃ ॥১৮॥

কর্ম্মণেতি। চিতম্ অর্জ্জিতম্। কথং কেন প্রকাবেণ ॥১৯॥

এবমিতি। বিচাবয়ন্তো বিতর্কয়ন্তঃ, বাজানং যযাতিম্ ॥২০॥

এইভাবে সেখানে সুখময় বহুসহস্র বৎসব অতীত হইলে, একদা যযাতি আত্মগৌববে বিস্ময়াপন্ন হওয়ায় মূঢেব মত জ্ঞানশূন্য হইয়া সমস্ত দেবতা, ঋষি ও মনুষ্যকে অবজ্ঞা করিলেন ॥১৫--১৬॥

তাহার পব বলদৈত্যহন্তা দেববাজ যযাতিকে চিনিতে পারিলেন। কিন্তু সেই রাজর্ষিবা সকলে 'ধিক্ ধিক্' এইরূপ বলিলেন ॥১৭॥

যযাতিকে দেখিয়া রাজর্ষিদের মধ্যে বিতর্ক উপস্থিত হইল—এ ব্যক্তিটা কে? কোন্ রাজারই বা পুত্র? কি প্রকারেই বা এ স্বর্গে আসিল? ॥১৮॥

কোন্ কার্য্যদ্বারা এ সিদ্ধি লাভ করিল? কোথায়ই বা এ তপস্যা করিয়াছিল? কিপ্রকারেই বা ইহাকে স্বর্গে জানা যাইবে? কোন্ ব্যক্তিই বা ইহাকে জানে? ॥১৯॥

স্বর্গবাসী সেই রাজর্ষিরা যযাতির বিষয়ে এইরূপ বিতর্ক করিতে থাকিয়া তাঁহার প্রতি দৃষ্টিপাত করিয়া পরস্পর প্রশ্ন করিতে লাগিলেন ॥২০॥

সর্বে তে হ্যাবৃতজ্ঞানা নাভ্যজানন্ত তং নৃপম্ ।
স মুহূর্ত্তাদথ নৃপো হতৌজাশ্চাভবত্তদা ॥২২॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে যযাতিমোহে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ।

—:-০-:—

নারদ উবাচ ।

অথ প্রচলিতঃ স্থানাদাসনাচ্চ পরিচ্যুতঃ ।
কম্পিতেনেব মনসা ধর্ষিতঃ শোকবহ্নিনা ॥১॥
ম্লানস্রগ্‌ভ্রষ্টবিজ্ঞানঃ প্রভ্রষ্টমুকুটাঙ্গদঃ ।
বিঘূর্ণন্ স্রস্তসর্বাঙ্গঃ প্রভ্রষ্টাভরণাম্বরঃ ॥২॥
অদৃশ্যমানস্তান্ পশ্যন্নপশ্যংশ্চ পুনঃ পুনঃ ।
শূন্যঃ শূন্যেন মনসা প্রপতিষ্যন্ মহীতলম্ ॥৩॥

ভারতকৌমুদী

বিমানেতি। পৃষ্টা রাজর্ষিপ্রভৃতিভিঃ। ন জানীম এনমিতি শেষঃ ॥২১॥
সর্ব ইতি। আবৃতজ্ঞানাঃ তিরোহিতাতীন্দ্রিয়বোধাঃ। হতৌজাস্তৈরেব ॥২২॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে একাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

প্রসঙ্গাদ্‌যযাতিচরিতশেষমাহ অথেতি। ধর্ষিত আকুলীকৃতঃ। ম্লানস্রক্ বিকৃতমাল্যঃ।

ক্রমে শত শত বিমানপালক, স্বর্গদ্বাররক্ষক এবং আসনপালককেও তাঁহারা প্রশ্ন করিলেন ; তখন তাহারা বলিল—'আমরা ইঁহাকে চিনি না' ॥২১॥

রাজর্ষিদের জ্ঞান তিরোহিত হইয়াছিল বলিয়া তাঁহারা যযাতিকে চিনিতে পারিলেন না। এদিকে যযাতিরাজা তখন মুহূর্ত্তের পরই তেজোবিহীন হইয়া পড়িলেন' ॥২২॥

—:০:—

* নারদ বলিলেন—'তাহার পর যযাতিরাজা আসন হইতে বিচ্যুত হইয়া স্বস্থান হইতে স্খলিত হইলেন, শোকানলে আকুল হইয়া পড়িলেন, তাঁহার মন

* '…বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

কিং ময়া মনসা ধ্যাতমশুভং ধর্ম্মদূষণম্।
যেনাহং চলিতঃ স্থানাদিতি রাজা ব্যচিন্তয়ৎ ॥৪॥ (কলাপকম্)
তে তু তত্রৈব রাজানঃ সিদ্ধাশ্চাপ্সরসস্তথা।
অপশ্যন্ত নিরালম্বং তং যযাতিং পরিচ্যুতম্ ॥৫॥
অথেত্য পুরুষঃ কশ্চিৎ ক্ষীণপুণ্যনিপাতকঃ।
যযাতিমব্রবীদ্রাজন্! দেবরাজস্য শাসনাৎ ॥৬॥
অতীব মদমত্তস্ত্বং ন কঞ্চিন্নাবমন্যসে।
মানেন ভ্রষ্টঃ স্বর্গস্তে নার্হস্ত্বং পার্থিবাত্মজ!।
ন চ প্রজ্ঞায়সে গচ্ছ পতস্বেতি তমব্রবীৎ ॥৭॥

---

ভারতকৌমুদী

তমসাবৃতত্বাদন্যৈরদৃশ্যমানঃ। শূন্যঃ স্বর্গবাসাশারহিতঃ। ধর্ম্মদূষণং পুণ্যনাশকম্। রাজা যযাতিঃ ॥১—৪॥

ত ইতি। তত্র স্বর্গে স্থিতা এব। নিরালম্বং নিরাশ্রয়ম্ ॥৫॥

অথেতি। ক্ষীণপুণ্যান্ জনান্ নিপাতয়তীতি ক্ষীণপুণ্যনিপাতকঃ ॥৬॥

অতীবেতি। নার্হো ন স্বর্গবাসযোগ্যঃ। প্রজ্ঞায়সে পরিচীয়সে। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭॥

---

যেন কাঁপিতে লাগিল, মালা ম্লান হইল, জ্ঞান চলিয়া গেল, মুকুট ও কেয়ূর-প্রভৃতি অলঙ্কার খুলিয়া পড়িল, অঙ্গ সকল শিথিল হইল, এবং বস্ত্র স্থানচ্যুত হইয়া গেল; ক্রমে তিনি ঘুরিতে লাগিলেন, অন্ধকারে আবৃত হওয়ায় তাঁহাকে কেহ দেখিতে পাইল না, অথ চ তিনি বার বার তাঁহাদিগকে দেখিতে লাগিলেন, আবার কখনও কখনও দেখিতে পাইলেনও না। এই অবস্থায় যযাতিরাজা শূন্যমনে স্বর্গবাসের আশা ত্যাগ করিলেন এবং ভূতলে পতিত হইবার পূর্ব্বে এইরূপ চিন্তা করিতে লাগিলেন—'আমি মনে মনে পুণ্যনাশক কোন্ অমঙ্গল চিন্তা করিলাম, যাহাতে আমি স্থানচ্যুত হইলাম?' ॥১—৪॥

কিন্তু সেই রাজগণ, সিদ্ধগণ ও অপ্সরোগণ সেই স্থানে থাকিয়াই যযাতি-রাজাকে স্বর্গচ্যুত ও নিরাশ্রয় অবস্থায় দেখিতে লাগিলেন ॥৫॥

তাহার পর ক্ষীণপুণ্য লোকদিগের নিপাতনকারী কোন পুরুষ আসিয়া দেব-রাজের আদেশক্রমে যযাতিকে বলিল—॥৬॥

'রাজপুত্র! তুমি অত্যন্ত-মদ-মত্ত হইয়া কাহাকেও যে অবজ্ঞা কর নাই, এমন নহে। সুতরাং তুমি অভিমানবশতঃ স্বর্গবাসের যোগ্য নহ বলিয়া তোমার স্বর্গ ভ্রষ্ট হইল। তোমাকে কেহ চিনিতেও পারেন নাই। অতএব যাও পতিত হও' এই কথা দেবদূত যযাতিকে বলিল ॥৭॥

পতেয়ং সৎস্বিতি বচস্তমুক্ত্বা নহুষাত্মজঃ।
পতিষ্যংশ্চিন্তয়ামাস গতিং গতিমতাং বরঃ ॥৮॥
এতস্মিন্নেব কালে তু নৈমিষে পার্থিবর্ষভান্।
চতুরোঽপশ্যত নৃপস্তেষাং মধ্যে পপাত হ ॥৯॥
প্রতর্দ্দনো বসুমনাঃ শিবিরৌশীনরোঽষ্টকঃ।
বাজপেয়েন যজ্ঞেন তর্পয়ন্তি সুরেশ্বরম্ ॥১০॥
তেষামধ্বরজং ধূমং স্বর্গদ্বারমুপস্থিতম্।
যযাতিরুপজিঘ্রন্ বৈ নিপপাত মহীং প্রতি ॥১১॥
ভূমৌ স্বর্গে চ সম্বদ্ধাং নদীং ধূমময়ীমিব।
গঙ্গাং গামিব গচ্ছন্তীমালম্ব্য জগতীপতিঃ ॥১২॥

---

ভারতকৌমুদী

পতেয়মিতি। সৎসু সজ্জনমধ্যে। গতিং গমনস্থানম্ ॥৮॥

এতস্মিন্নিতি। নৈমিষে নৈমিষারণ্যে। পপাত পতনং নিরূপয়ামাস ॥৯॥

প্রতর্দ্দন ইতি। উশীনরস্যাপত্যমৌশীনরঃ শিবিরিত্যেক এব ॥১০॥

তেষামিতি। উপস্থিতমুপগতম্ ॥১১॥

ভূমাবিতি। সম্বদ্ধাম্ অবিচ্ছিন্নপ্রবাহাম্। গাং পৃথিবীং গচ্ছন্তীং গঙ্গামিব চ স্থিতাম্,

ভারতভাবদীপঃ

অথেতি ॥১—৩॥ ধর্ম্মদূষণং পুণ্যনাশকম্ ॥৪—৭॥ প্রজ্ঞায়সে হীনতেজস্কেন অপ্রকাশত্বাৎ ॥৮—৯॥ শিবিরৌশীনর ইত্যেকঃ ॥১০—১১॥ এক ইবশব্দঃ পাদপূরণার্থঃ। গঙ্গাং নদীমিব

---

'আমি সজ্জনগণের মধ্যেই পতিত হইতে চাই' এই কথা বলিয়া ধার্ম্মিকশ্রেষ্ঠ যযাতি পতিত হইবার পূর্বে পতনস্থানের চিন্তা করিলেন ॥৮॥

এই সময়েই যযাতি নৈমিষারণ্যে চারি জন প্রধান রাজাকে দেখিতে পাইলেন এবং তাঁহাদের মধ্যেই পতিত হইবেন বলিয়া স্থির করিলেন ॥৯॥

প্রতর্দ্দন, বসুমনা, উশীনরপুত্র শিবি ও অষ্টক এই চারি জন রাজা বাজপেয়যজ্ঞদ্বারা তৎকালে দেবরাজের তৃপ্তি সাধন করিতেছিলেন ॥১০॥

তাঁহাদের যজ্ঞের ধূম যাইয়া স্বর্গদ্বারে উপস্থিত হইতেছিল। সুতরাং যযাতি সেই ধূমের আঘ্রাণ করিতে করিতে ভূতলের দিকে পতিত হইতে লাগিলেন ॥১১॥

সেই ধূমের ধারা ভূতলে ও স্বর্গে সংযুক্ত হইয়াছিল; সুতরাং তাহা ধূমময়ী একটী নদীর ন্যায় এবং ভূতলপাতিনী গঙ্গার তুল্য দেখা যাইতেছিল।

---

(৮)···বচস্ত্রিরুক্ত্বা···বা ব রা নি।

শ্রীমৎস্ববভৃথাগ্র্যেষু চতুর্ষু প্রতিবন্ধুষু।
মধ্যে নিপতিতো রাজা লোকপালোপমেষু সঃ ॥১৩॥ (যুগ্মকম্)
চতুর্ষু হুতকল্পেষু রাজসিংহমহাগ্নিষু।
পপাত মধ্যে রাজর্ষির্যযাতিঃ পুণ্যসংক্ষয়ে ॥১৪॥
তমাহুঃ পার্থিবাঃ সর্বে দীপ্যমানমিব শ্রিয়া।
কো ভবান্ কস্য বা বন্ধুর্দেশস্য নগরস্য বা ॥১৫॥
যক্ষো বাঽপ্যথবা দেবো গন্ধর্বো রাক্ষসোঽপি বা।
ন হি মানুষরূপোঽসি কো বাঽর্থঃ কাঙ্ক্ষ্যতে ত্বয়া ॥১৬॥
যযাতিরুবাচ।
যযাতিরস্মি রাজর্ষিঃ ক্ষীণপুণ্যশ্চ্যুতো দিবঃ।
পতেয়ং সৎস্বিতি ধ্যায়ন্ ভবৎসু পতিতস্ততঃ ॥১৭॥

ভারতকৌমুদী

ধূমধারামালম্ব্য। শ্রীমৎসু কান্তিমৎসু, অবভৃথেন স্নানেন অগ্র্যাঃ শ্রেষ্ঠাস্তেষু, প্রতিবন্ধুষু দৌহিত্রত্বাৎ পরমবন্ধুষু ॥১২—১৩॥

চতুর্ষ্বিতি। হুতকল্পেষু হোমাস্পদীকৃতাগ্নিতুল্যেষু, রাজসিংহা এব মহাগ্নয়স্তেষু ॥১৪॥

তমিতি। দেশস্য নগরস্য বা লোক ইতি শেষঃ ॥১৫॥ ০

যক্ষ ইতি। হি যস্মাৎ। অর্থো বস্তু ॥১৬॥

যযাতিরাজা সেই ধূমধারা অবলম্বন করিয়া লোকপালতুল্য কান্তিশালী, অবভৃথস্নানপবিত্র এবং পরমবন্ধু সেই চারি জন রাজার মধ্যে যাইয়া পতিত হইলেন ॥১২—১৩॥

পুণ্যক্ষয় হইলে রাজর্ষি যযাতি, চারিটী হুতাগ্নিতুল্য চারি জন রাজশ্রেষ্ঠরূপ মহাগ্নির মধ্যস্থানেই পতিত হইয়াছিলেন ॥১৪॥

তাহার পর তিনি আপন কান্তিতে যেন দীপ্তি পাইতে লাগিলেন; তখন রাজারা সকলে তাঁহাকে বলিলেন—'আপনি কে? কাহার বন্ধু? কোন্ দেশের বা কোন্ নগরের লোক? ॥১৫॥

আপনি কোন যক্ষ, কিংবা দেবতা, অথবা গন্ধর্ব্ব, বা রাক্ষস হইবেন। কারণ, আপনার ত মানুষের মত রূপ নহে। সে যাহা হউক, আপনি কোন্ বস্তু লাভ করিবার ইচ্ছা করেন?' ॥১৬॥

যযাতি বলিলেন—'আমি রাজর্ষি যযাতি, আমার পুণ্যক্ষয় হইয়াছে বলিয়া আমি স্বর্গ হইতে বিচ্যুত হইয়াছি। সজ্জনদিগের মধ্যে পতিত হইব ইহা ভাবিয়াই স্বর্গ হইতে আপনাদের মধ্যে আসিয়া পতিত হইয়াছি ॥১৭॥

রাজান ঊচুঃ।

সত্যমেতদ্ভবতু তে কাঙ্ক্ষিতং পুরুষর্ষভ ! ।

সর্বেষাং নঃ ক্রতুফলং ধর্ম্মশ্চ প্রতিগৃহ্যতাম্ ॥১৮॥

যযাতিরুবাচ।

নাহং প্রতিগ্রহধনো ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো হ্যহম্।

ন চ মে প্রবণা বুদ্ধিঃ পরপুণ্যবিনাশনে ॥১৯॥

নারদ উবাচ।

এতস্মিন্নেব কালে তু মৃগচর্য্যাক্রমাগতাম্।

মাধবীং প্রেক্ষ্য রাজানস্তেঽভিবাদ্যেদমব্রুবন্ ॥২০॥

কিমাগমনকৃত্যং তে কিং কুর্ম্মঃ শাসনং তব।

আজ্ঞাপ্যা হি বয়ং সর্বে তব পুত্রাস্তপোধনে ! ॥২১॥

নারদ উবাচ।

তেষাং তদ্ভাষিতং শ্রুত্বা মাধবী পরয়া মুদা।

পিতরং সমুপাগচ্ছদ্যযাতিং সা ববন্দ চ ॥২২॥

---

ভারতকৌমুদী

যযাতিরিতি। সংস্থ সজ্জনানাং মধ্যে, ধ্যায়ন্ চিন্তয়ন্, ততো দিবঃ ॥১৭॥

সত্যমিতি। সত্যং সফলম্। নঃ অস্মাকম্, ক্রতুফলং ক্রতুফলরূপঃ ॥১৮॥

নেতি। প্রতিগ্রহাত্মকং যস্য সঃ। প্রবণা উৎসুকা ॥১৯॥

এতস্মিন্নিতি। মৃগেষু চর্য্যা বিচরণং তৎক্রমেণাগতাম্। তে প্রতর্দ্দনাদয়ঃ ॥২০॥

কিমিতি। আগমনস্য কৃত্যং প্রয়োজনম্। শাসনমাদেশম্ ॥২১॥

---

রাজারা বলিলেন—'পুরুষশ্রেষ্ঠ! আপনার এই অভীষ্ট বিষয় সফল হউক; আপনি আমাদের সকলের যজ্ঞফলরূপ ধর্ম্ম গ্রহণ করুন' ॥১৮॥

যযাতি বলিলেন—'আমি প্রতিগ্রহকারী ব্রাহ্মণ নহি, আমি ক্ষত্রিয়। বিশেষতঃ আমার মন পরের পুণ্য লোপ করিতে উৎসুকও নহে' ॥১৯॥

নারদ কহিলেন—'এই সময়েই মৃগমধ্যে বিচরণক্রমে সমাগতা মাধবীকে দেখিয়া তাঁহাকে অভিবাদন করিয়া সেই রাজারা এই কথা বলিলেন—॥২০॥

'তপোধনে! আপনার আসিবার প্রয়োজন কি? আমরা আপনার কোন্ আদেশ পালন করিব? আমরা সকলেই আপনার পুত্র। সুতরাং আপনি আমাদিগকে আদেশ করিতে পারেন' ॥২১॥

নারদ বলিলেন—'মাধবী তাঁহাদের সেই কথা শুনিয়া অত্যন্ত আনন্দে পিতা যযাতির নিকট গমন করিলেন এবং তাঁহাকে প্রণাম করিলেন ॥২২॥

স্পৃষ্ট্বা মূর্দ্ধনি তান্ পুত্রাংস্তাপসী বাক্যমব্রবীৎ।
দৌহিত্রাস্তব রাজেন্দ্র! মম পুত্রা ন তে পরাঃ ॥২৩॥
ইমে ত্বাং তারয়িষ্যন্তি দৃষ্টমেতৎ পুরাতনে।
অহং তে দুহিতা রাজন্! মাধবী মৃগচারিণী ॥২৪॥
ময়াঽপ্যুপচিতো ধর্ম্মস্ততোঽর্দ্ধং প্রতিগৃহ্যতাম্।
যস্মাদ্রাজন্! নরাঃ সর্বে অপত্যফলভাগিনঃ।
তস্মাদিচ্ছন্তি দৌহিত্রান্ যথা ত্বং বসুধাধিপ! ॥২৫॥

নারদ উবাচ।

ততস্তে পার্থিবাঃ সর্বে শিরসা জননীং তদা।
অভিবাদ্য নমস্কৃত্য মাতামহমথাব্রুবন্ ॥২৬॥
উচ্চৈরনুপমৈঃ স্নিগ্ধৈঃ স্বরৈরাপূর্য্য মেদিনীম্।
মাতামহং নৃপতয়স্তারয়ন্তো দিবশ্চ্যুতম্ ॥২৭॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তেষামিতি। পবয়া অত্যন্তয়া। ববন্দ যযাতিমেব ॥২২॥

স্পৃষ্ট্বেতি। তাপসী মাধবী। পরা নিঃসম্পর্কাঃ ॥২৩॥

ইম ইতি। পুরাতনে কালে। মৃগেষু চরতীতি মৃগচারিণী ॥২৪॥

ময়েতি। উপচিতঃ সঞ্চিতঃ। অপত্যফলভাগিনঃ সন্তানকৃতকর্ম্মফলভোক্তারঃ। যথা ত্বমিতি "অহং দৌহিত্রবান্ স্যাং বৈ" ইতি ত্বযৈব পূর্ব্বমুক্তত্বাদিতি ভাবঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৫॥

তত ইতি। তে পার্থিবাঃ পৃথিবীসম্বন্ধিনো নৃপতয়ঃ প্রতর্দ্দনাদয়ঃ। অনুপমৈর্মনোহরস্বৈ, স্নিগ্ধৈরকর্কশৈঃ। তারয়ন্তঃ পুনর্দিবং নয়ন্তঃ ॥২৬—২৭॥

তাহার পর মাধবী সেই পুত্রগণের মস্তকস্পর্শ করিয়া এই কথা বলিলেন—'রাজশ্রেষ্ঠ! ইঁহারা আমার পুত্র, সুতরাং আপনার দৌহিত্র। অতএব ইঁহারা আপনার পর নহেন ॥২৩॥

রাজা! ইঁহারা আপনাকে উদ্ধার করিবেন। এরূপ ঘটনা পূর্বকালেও তৎকালের লোকেরা দেখিয়াছে। আর আমি আপনার তনয়া মৃগমধ্যচারিণী মাধবী ॥২৪॥

রাজা! আমিও ধর্ম্মসঞ্চয় করিয়াছি; সুতরাং আপনি তাহারও অর্দ্ধ গ্রহণ করুন। যে হেতু মানুষেরা সকলে সন্তানকৃতকর্ম্মফল ভোগ করিয়া থাকে; সেই হেতু তাহারা দৌহিত্র কামনা করে; যেমন আপনি করিয়াছিলেন' ॥২৫॥

নারদ কহিলেন—'তাহার পর সেই রাজারা সকলেই মস্তকদ্বারা জননী

(২৪)…দিষ্টমেতৎ পুরাতনম…নি। (২৭) ইতঃ পরম্ 'রাজান উচুঃ' নি।

রাজধর্ম্মগুণোপেতাঃ সত্যধর্ম্মগুণান্বিতাঃ।
দৌহিত্রাস্তে বয়ং রাজন্! দিবমারোহ পার্থিব'! ॥২৮॥

নারদ উবাচ। †

অথাকস্মাদুপগতো গালবোঽপ্যাহ পার্থিবম্।
তপসো মেঽষ্টভাগেন স্বর্গমারোহতাং ভবান্ ॥২৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে যযাতিস্বর্গভ্রংশে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

ভারতকৌমুদী

কিমব্রুবন্নিত্যাহ রাজেতি। রাজ্ঞো ধর্ম্মা দুষ্টনিগ্রহশিষ্টানুগ্রহাদয়ঃ গুণাশ্চ শৌর্য্যাদয়স্তৈরুপেতাঃ, সত্যেন তথ্যবাক্যাদিনা ধর্ম্মেণ পুণ্যেন গুণৈর্দয়াদাক্ষিণ্যাদিভিশ্চান্বিতাঃ, বয়ং তে দৌহিত্রাঃ। অতোঽস্মদ্গুণাদেব দিবমারোহ ॥২৮॥

অথেতি। অকস্মাদতর্কিতভাবেন। অষ্টভাগেন অষ্টমাংশেন ॥২৯॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

ভারতভাবদীপঃ

ধূমময়ীং লেগামালম্ব্য নিপপাতেতি সম্বন্ধঃ ॥১২॥ প্রতিবন্ধুষু দৌহিত্ররূপেষু ॥১৩—১৪॥ বন্ধুঃ পালয়িতা ॥১৫—২৩॥ পুরাতনে অনাদিকালপ্রবৃত্তে বেদে ॥২৪—২৮॥ অষ্টভাগেন অষ্টমাংশেন ॥২৯॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাদশাধিকশততমোঽধ্যায়ঃ ॥১১২॥

---

মাধবীকে এবং মাতামহ যযাতিকে নমস্কার করিয়া, স্বর্গচ্যুত মাতামহ যযাতিকে উদ্ধার করিবার জন্য উচ্চ, নিরুপম ও স্নিগ্ধ স্বরে পৃথিবী পূর্ণ করিয়া এই কথা বলিলেন—॥২৬—২৭॥

'রাজা! রাজার ধর্ম্ম ও গুণসম্পন্ন এবং সাধারণ সত্য, ধর্ম্ম ও গুণসমন্বিত আমরা আপনার দৌহিত্র। সুতরাং আপনি স্বর্গে আরোহণ করুন' ॥২৮॥

নারদ কহিলেন—'তৎপরে গালবও অতর্কিতভাবে উপস্থিত হইয়া যযাতিরাজাকে বলিলেন—'মহারাজ! আপনি আমার তপস্যার অষ্টম ভাগ লইয়া স্বর্গে আরোহণ করুন' ॥২৯॥

—:০:—

---

(২৮) শ্লোকঃ পি বা ব রা নাস্তি। † অয়ং পাঠঃ পি বা ব রা নাস্তি। (২৯) অথ তস্মাদুপগতঃ…পি বা ব রা। * '…একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# ত্রয়োদশাধিকশততমোঽধ্যায়ঃ।

—————ঃ-০-ঃ—————

নারদ উবাচ।

প্রত্যভিজ্ঞাতমাত্রোঽথ সদ্ভিস্তৈর্নরপুঙ্গবঃ।
সমারুরোহ নৃপতিরস্পৃশন্ বসুধাতলম্ ॥১॥
যযাতির্দিব্যসংস্থানো বভূব বিগতজ্বরঃ।
দিব্যমাল্যাম্বরধরো দিব্যাভরণভূষিতঃ ॥২॥
দিব্যগন্ধগুণোপেতো ন পৃথ্বীমস্পৃশৎ পদা।
ততো বসুমনাঃ পূর্বমুচ্চৈরুচ্চারয়ন্ বচঃ ॥৩॥
খ্যাতো দানপতির্লোকে ব্যাজহার নৃপং তদা।
প্রাপ্তবানস্মি যল্লোকে সর্ববর্ণেষ্বগর্হয়া ॥৪॥
তদপ্যথ চ দাস্যামি তেন সংযুজ্যতাং ভবান্।
যৎ ফলং দানশীলস্য ক্ষমাশীলস্য যৎ ফলম্ ॥৫॥
যচ্চ মে ফলমাধানে তেন সংযুজ্যতাং ভবান্।
ততঃ প্রতর্দ্দনোঽপ্যাহ বাক্যং ক্ষত্রিয়পুঙ্গবঃ ॥৬॥ (কলাপকম্)

ভারতকৌমুদী

প্রতীতি। সমারুরোহ স্বর্গমারোঢ়ুমারেভে। অস্পৃশন্ দেবনিয়মাদিত্যাশয়ঃ ॥১॥
যযাতিরিতি। দিব্যসংস্থানো দিব্যাঙ্গঃ, বিগতজ্বরস্তিরোহিতসন্তাপঃ ॥২॥
দিব্যেতি। নাস্পৃশৎ যযাতিরিত্যনুবৃত্তিঃ। নৃপং যযাতিম্। যৎ পুণ্যম্। অগর্হয়া অনিন্দয়া। দাস্যামি তুভ্যম্। আধানে অগ্নিগ্রহণে ॥৩—৬॥

নারদ বলিলেন—'তদনন্তর সেই প্রতর্দ্দনপ্রভৃতি সাধুরা চিনিবামাত্রই নরশ্রেষ্ঠ যযাতি ভূতলস্পর্শ না করিয়াই স্বর্গে আরোহণ করিতে আরম্ভ করিলেন ॥১॥

যযাতির সমস্ত অঙ্গ সুন্দর হইল, মনের সন্তাপ লোপ পাইল; তিনি দিব্য মাল্য ও বস্ত্র ধারণ করিলেন এবং দিব্য অলঙ্কারে অলঙ্কৃত হইলেন ॥২॥

কিন্তু তিনি দিব্য-সৌরভ-সম্পন্ন হইয়া চরণদ্বারা ভূতলস্পর্শই করিলেন না। তাহার পর জগতে 'দানপতি' বলিয়া বিখ্যাত বসুমনা সকলের পূর্বে উচ্চস্বরে

(১) প্রত্যভিজ্ঞানমাত্রোঽথ…পি।

ধর্ম্মাদর্থাচ্চ কামাচ্চ কর্ম্ম সাধুবিগর্হিতম্ ।
মন্দাঃ কর্ত্তুমিহেচ্ছন্তি ন চাবাপ্যং কথঞ্চন ॥১৪॥
পুরা বিকুর্বতে মূঢ়াঃ পাপাত্মানঃ সমাগতাঃ ।
ধর্ষিতাঃ কামমন্যুভ্যাং ক্রোধলোভবশানুগাঃ ॥১৫॥
ইমং হি পুণ্ডরীকাক্ষং জিঘৃক্ষন্ত্যল্পচেতসঃ ।
পটেনাগ্নিং প্রজ্বলিতং যথা বালা যথা জড়াঃ ॥১৬॥
সাত্যকেস্তদ্বচঃ শ্রুত্বা বিদুরো দীর্ঘদর্শিবান্ ।
ধৃতরাষ্ট্রং মহাবাহুমব্রবীৎ কুরুসংসদি ॥১৭॥
রাজন্ ! পরীতকালাস্তে পুত্রাঃ সর্বে পরন্তপ ! ।
অশক্যমযশস্যঞ্চ কর্ত্তুং কর্ম্ম সমুদ্যতাঃ ॥১৮॥

## ভারতকৌমুদী

ধর্ম্মাদিতি। ধর্ম্মাদীন্ বিমর্দীকৃত্যেত্যর্থঃ। ন চ অবাপ্যম্ এভিস্তং কর্ম্ম ন সাধ্যম্ ॥১৪॥

পুরেতি। কামঃ কৃষ্ণস্য নিগ্রহেচ্ছা মন্যুস্তং প্রত্যেব ক্রোধশ্চ তাভ্যাম্, ধর্ষিতা আক্রান্তাঃ, ক্রোধঃ পাণ্ডবান্ প্রতি রোষঃ সমগ্ররাজ্যং প্রতি লোভশ্চ তয়োর্বশানুগাঃ, মূঢাঃ পাপাত্মানশ্চ দুর্য্যোধনাদয়ঃ, অত্র সভায়ামেব সমাগতাঃ সন্তঃ, পুরা ইতঃ পরম্, বিকুর্ব্বতে বিকৃতা ভবিষ্যন্তি কৃষ্ণং গ্রহীতুমেব প্রবর্ত্তিষ্যন্ত ইত্যর্থঃ ॥১৫॥

ইমমিতি। পুণ্ডরীকাক্ষং কৃষ্ণম্, জিঘৃক্ষন্তি গ্রহীতুমিচ্ছন্তি। পটেন বস্ত্রেণ ॥১৬॥

সাত্যকেরিতি। দীর্ঘদর্শিবানিতি প্রয়োগোপপত্তিঃ প্রাগেব সূক্ষ্ম সম্পাদিতা ॥১৭॥

## ভারতভাবদীপঃ

তত্ত্বিতি ॥১—৪॥ বৈরোচনিং বলিম্ ॥৫—৭॥ কেশবং বদ্ধা রিপূন্ যোৎস্যামহে ইত্যুত্তর-শ্লোকেনান্বয়ঃ ॥৮—১৩॥ কর্ম্ম দ্যূতনিগ্রহাখ্যম্ ॥১৪॥ বিকুর্ব্বতে বিকারং কলহাখ্যং কুর্বতে

তৎপরে তিনি সে বিষয় ধৃতরাষ্ট্র এবং বিদুরের নিকটেও বলিলেন। তিনি ঈষৎ হাস্য করিয়াই যেন এই বিষয় তাঁহাদের নিকট বলিয়াছিলেন ॥১৩॥

মূর্খেরা ধর্ম্ম, অর্থ ও কামের বিষয়ে সজ্জনবিগর্হিত (দূতবন্ধনরূপ) কার্য্য করিবার ইচ্ছা করিয়াছে ; কিন্তু উহারা তাহা কোন প্রকারেই পারিবে না ॥১৪॥

পাণ্ডবগণের প্রতি ক্রুদ্ধ ও রাজ্যলোভী মূর্খ পাপাত্মারা ক্রোধবশতঃ কৃষ্ণকে ধরিবার ইচ্ছায় এখানে আসিয়া পরে গণ্ডগোল করিবে ॥১৫॥

কারণ, বালকেরা বা জড়প্রভৃতি লোকেরা যেমন বস্ত্রদ্বারা প্রজ্বলিত অগ্নি লইবার ইচ্ছা করে, সেইরূপ অল্পবুদ্ধিরা এই কৃষ্ণকে ধরিবার ইচ্ছা করিতেছে' ॥১৬॥

সাত্যকির সেই কথা শুনিয়া দূরদর্শী বিদুর কৌরবসভায় মহাবাহু ধৃতরাষ্ট্রকে বলিলেন—॥১৭॥

ইমং হি পুণ্ডরীকাক্ষমভিভূয় প্রসহ্য চ।
নিগ্রহীতুং কিলেচ্ছন্তি সহিতা বাসবানুজম্ ॥১৯॥
ইমং পুরুষশার্দ্দূলমপ্রধৃষ্যং দুরাসদম্।
আসাদ্য ন ভবিষ্যন্তি পতঙ্গা ইব পাবকম্ ॥২০॥
অয়মিচ্ছন্ হি তান্ সর্বান্ যুধ্যমানান্ জনার্দ্দনঃ।
সিংহো নাগানিব ক্রুদ্ধো গময়েদ্‌যমসাদনম্ ॥২১॥
ন ত্বয়ং নিন্দিতং কর্ম্ম কুর্য্যাৎ পাপং কথঞ্চন।
ন চ ধর্ম্মাদপক্রামেদচ্যুতঃ পুরুষোত্তমঃ ॥২২॥
বিদুরেণৈবমুক্তে তু কেশবো বাক্যমব্রবীৎ।
ধৃতরাষ্ট্রমভিপ্রেক্ষ্য সুহৃদাং শৃণ্বতাং মিথঃ ॥২৩॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। পরীতঃ সমন্তাদেবাগতঃ কালো যমো যেষাং তে ॥১৮॥
ইমমিতি। প্রসহ্য বলেন। বাসবানুজং বামনাবতারে ইন্দ্রাববজম্ ॥১৯॥
ইমমিতি। অপ্রধৃষ্যম্ আক্রমিতুমশক্যম্, দুরাসদং দুর্দ্ধর্ষঞ্চ ॥২০॥
অয়মিতি। নাগান্ হস্তিনঃ। যমস্য সাদনং ভবনম্ ॥২১॥
নেতি। পাপং পাপজনকর্ম্ম। অপক্রামেৎ প্রচ্যবেত ॥২২॥
বিদুরেণেতি। মিথঃ পরস্পরং শৃণ্বতাং সুহৃদাং ভীষ্মাদীনাং সকাশে ॥২৩॥

'পরন্তপ রাজা! যম আসিয়া আপনার সকল পুত্রকেই পরিবেষ্টন করিয়াছেন। কারণ, উহারা অসাধ্য ও নিন্দিত কার্য্য করিতে উদ্যত হইয়াছে ॥১৮॥

উহারা মিলিত হইয়া ইন্দ্রের কনিষ্ঠসহোদর এই কৃষ্ণকে বলপূর্ব্বক আবদ্ধ করিবার ইচ্ছা করিয়াছে ॥১৯॥

সুতরাং পতঙ্গসমূহ যেমন অগ্নির নিকটে যাইয়া বিনষ্ট হয়, তেমন উহারাও অনাক্রম্য ও দুর্দ্ধর্ষ এই কৃষ্ণের নিকটে আসিয়া বিনষ্ট হইবে ॥২০॥

কারণ, ক্রুদ্ধ সিংহ যেমন হস্তিগণকে যমালয়ে প্রেরণ করে, সেইরূপ এই কৃষ্ণ ইচ্ছা করিলে যুধ্যমান অবস্থায় তাহাদের সকলকেই যমালয়ে প্রেরণ করিতে সমর্থ হইবেন ॥২১॥

কিন্তু এই পুরুষোত্তম কৃষ্ণ কোন প্রকারেই নিন্দিত বা পাপজনক কার্য্য করিতে সমর্থ নহেন, কিংবা ধর্ম্ম হইতে বিচ্যুত হইতে পারেন না' ॥২২॥

বিদুর এইরূপ বলিলে, কৃষ্ণ ধৃতরাষ্ট্রের প্রতি দৃষ্টিপাত করিয়া পরস্পর শ্রবণকারী বন্ধুবর্গের সমক্ষে এই কথা বলিলেন—॥২৩॥

রাজন্নেতে যদি ক্রুদ্ধা মাং নিগৃহ্ণীয়ুরোজসা।
এতে বা মামহং বৈনাননুজানীহি পার্থিব! ॥২৪॥
এতান্ হি সর্বান্ সংরব্ধান্ নিয়ন্তুমহমুৎসহে।
ন ত্বহং নিন্দিতং কর্ম্ম কুর্য্যাং পাপং কথঞ্চন ॥২৫॥
পাণ্ডবার্থে হি লুভ্যন্তঃ স্বার্থান্ হাস্যন্তি তে সুতাঃ।
এতে চেদেবমিচ্ছন্তি কৃতকার্য্যো যুধিষ্ঠিরঃ ॥২৬॥
অদ্যৈব হ্যহমেতাংশ্চ যে চৈনাননু ভারত!।
নিগৃহ্য রাজন্! পার্থেভ্যো দদ্যাং কিং দুষ্কৃতং ভবেৎ ॥২৭॥
এষ মে নিশ্চয়ো রাজন্! যদ্যেষোঽস্য বিনিশ্চয়ঃ।
নর্দ্দন্তু সহিতাঃ শঙ্খাঃ পণবানকনিস্বনৈঃ ॥২৮॥

ভারতকৌমুদী

রাজন্নিতি। এতে বা মাং বধ্নীয়ুঃ, অহং বা এনান্ বধ্নীয়ামিত্যর্থে অনুজানীহি ॥২৪॥
এতানিতি। সংরব্ধান্ ক্রুদ্ধান্, নিয়ন্তুং বদ্ধুম্, উৎসহে শক্নোমি ॥২৫॥
পাণ্ডবেতি। হাস্যন্তি ত্যক্ষ্যন্তি। এতে দুর্য্যোধনাদয়ঃ, এবং মন্নিগ্রহম্ ॥২৬॥
কথং যুধিষ্ঠিরঃ কৃতকার্য্য ইত্যাহ অদ্যেতি। অনু অনুবর্ত্তন্তে। দুষ্কৃতং দুষ্করম্ ॥২৭॥
এষ ইতি। অস্য দুর্য্যোধনস্য। নর্দ্দন্তু যুদ্ধসূচনায় শব্দায়ন্তাম্ ॥২৮॥

'রাজা! ইঁহারা ক্রুদ্ধ হইয়া বলপূর্বক যদি আমাকে বন্ধন করিবারই ইচ্ছা করিয়া থাকেন, তবে আপনি অনুমতি করুন,—ইঁহারাই আমাকে বন্ধন করুন, কিংবা আমিই ইঁহাদিগকে বন্ধন করি ॥২৪॥

আমি একাকীই এই ক্রুদ্ধ সকলকে বন্ধন করিতে সমর্থ হইব; তবে আমি কোন প্রকারেই নিন্দিত বা পাপজনক কার্য্য করিতে পারিব না ॥২৫॥

আপনার পুত্রেরা পাণ্ডবদের অর্থে লোভ করিয়া নিজেদের অর্থ ত্যাগ করিবেন। সে যাহা হউক, ইঁহারা যদি এইরূপই ইচ্ছা করিয়া থাকেন, তবে যুধিষ্ঠির কৃতকার্য্য হইয়াছেন ॥২৬॥

ভরতনন্দন রাজা! আমি অদ্যই ইঁহাদিগকে এবং যাহারা ইঁহাদের অনুবর্ত্তী তাহাদিগকে বন্ধন করিয়া পাণ্ডবগণের নিকট সমর্পণ করিব; এই কার্য্য আমার পক্ষে দুষ্কর হইবে না ॥২৭॥

রাজা! আমার এই নিশ্চয়; পক্ষান্তরে দুর্য্যোধনেরও যদি এইরূপই নিশ্চয় থাকে, তবে পণব ও আনকধ্বনির সহিত শঙ্খধ্বনি হইতে থাক্ ॥২৮॥

(২৭) অদ্যৈব হ্যহমেনাংশ্চ···বা ;ব রা নি। (২৮-২৯) শ্লোকৌ পি বা ব রা ন বর্ত্তেতে।

অনায়াসেন পার্থানাং বর্ত্ততাঞ্চ শিবং মহৎ।
নিগৃহ্য রাজন্! পার্থেভ্যো দদ্যাঞ্চেৎ সুকৃতং ভবেৎ ॥২৯॥
ইদন্তু ন প্রবর্ত্তেয়ং নিন্দিতং কর্ম্ম ভারত!।
সন্নিধৌ তে মহারাজ! ক্রোধজং পাপবুদ্ধিজম্ ॥৩০॥
এষ দুর্য্যোধনো রাজন্! যথেচ্ছতি তথাঽস্তু তৎ।
অহন্তু সর্বাংস্তনয়াননুজানামি তে নৃপ! ॥৩১॥
এতচ্ছ্রুত্বা তু বিদুরং ধৃতরাষ্ট্রোঽভ্যভাষত।
ক্ষিপ্রমানয় তং পাপং রাজ্যলুব্ধং সুযোধনম্ ॥৩২॥
সহমিত্রং সহামাত্যং সসোদর্য্যং সহানুগম্।
শক্নুয়াং যদি পন্থানমবতারয়িতুং পুনঃ ॥৩৩॥ (যুগ্মকম্)
ততো দুর্য্যোধনং ক্ষত্তা পুনঃ প্রাবেশয়ৎ সভাম্।
অকামং ভ্রাতৃভিঃ সার্দ্ধং রাজভিঃ পরিবারিতম্ ॥৩৪॥

ভারতকৌমুদী

অনায়াসেনেতি। বর্ত্ততাং ভবতু, শিবং মঙ্গলম্। দদ্যাং দুর্য্যোধনাদীন্ ॥২৯॥
ইদমিতি। ন প্রবর্ত্তেয়ং প্রবর্ত্তয়েয়ং কুর্য্যামিত্যর্থঃ, অত্যন্তনৃশংসরূপত্বাৎ ॥৩০॥
এষ ইতি। পূর্বার্দ্ধোক্তমনুজানামীত্যর্থঃ ॥৩১॥
এতদিতি। ক্ষিপ্রং শীঘ্রম্। পন্থানং সৎপথম্ ॥৩২—৩৩॥

ভারতভাবদীপঃ

॥১৫—১৮॥ অশক্যং ন চ কর্ত্তুং শক্যম্ ॥১৯॥ বাসবানুজং বিষ্ণুং ত্রিবিক্রমমিত্যর্থঃ ॥২০॥ ন ভবিষ্যন্তি মরিষ্যন্তি ॥২১—২৫॥ পাণ্ডবার্থে পাণ্ডবধনে লুভ্যন্তঃ লোভং কুর্ব্বতঃ ॥২৬—২৯॥

পাণ্ডবগণেরও অনায়াসে মহামঙ্গল সম্পাদিত হউক। রাজা! আমি যদি দুর্য্যোধনপ্রভৃতিকে বন্ধন করিয়া নিয়া পাণ্ডবগণের নিকট সমর্পণ করি, তবে উপযুক্ত কার্য্যই হয় বটে ॥২৯॥

কিন্তু ভরতনন্দন মহারাজ! আপনার সমক্ষে ক্রোধ ও পাপবুদ্ধিজাত এই নিন্দিত কার্য্য আমি করিব না ॥৩০॥

তবে রাজা! দুর্য্যোধন যাহা ইচ্ছা করে, তাহাই হউক; আমি আপনার সকল পুত্রকেই এই অনুমতি করিতেছি' ॥৩১॥

কৃষ্ণের এই কথা শুনিয়া ধৃতরাষ্ট্র বিদুরকে বলিলেন—'বিদুর! তুমি যাইয়া মিত্র, অমাত্য, সহোদর ও অনুচরগণের সহিত রাজ্যলোভী ও পাপাত্মা সেই দুর্য্যোধনটাকে পুনরায় সত্বর এখানে আনয়ন কর দেখি; যদি ওটাকে সৎপথে প্রবর্ত্তিত করিতে পারি' ॥৩২—৩৩॥

অথ দুর্য্যোধনং রাজা ধৃতরাষ্ট্রোঽভ্যভাষত।
কর্ণদুঃশাসনাভ্যাঞ্চ রাজভিশ্চাপি সংবৃতম্ ॥৩৫॥
নৃশংস! পাপভূয়িষ্ঠ! ক্ষুদ্রকর্ম্ম-সহায়বান্।
পাপৈঃ সহায়ৈঃ সংহত্য পাপং কর্ম্ম চিকীর্ষসি ॥৩৬॥
অশক্যমযশস্যঞ্চ সদ্ভিশ্চাপি বিগর্হিতম্।
যথা ত্বাদৃশকো মূঢ়ো ব্যবস্যেৎ কুলপাংসনঃ ॥৩৭॥
ত্বমিমং পুণ্ডরীকাক্ষমপ্রধৃষ্যং দুরাসদম্।
পাপৈঃ সহায়ৈঃ সংহত্য নিগ্রহীতুং কিলেচ্ছসি ॥৩৮॥
যো ন শক্যো বলাৎ কর্ত্তুং দেবৈরপি সবাসবৈঃ।
তং ত্বং প্রার্থয়সে মন্দ! বালশ্চন্দ্রমসং যথা ॥৩৯॥

ভারতকৌমুদী

তত ইতি। ক্ষত্তা বিদুরঃ। অকামং প্রবেষ্টুমনিচ্ছুম্ ॥৩৪॥

অথেতি। রাজভিরেকমত্যশালিভিঃ, সংবৃতং পরিবেষ্টিতম্ ॥৩৫॥

নৃশংসেতি। পাপং ভূয়িষ্ঠং বহুলং যস্মিন্ তৎসম্বোধনম্। ক্ষুদ্রকর্ম্মাণঃ কর্ণাদয়ঃ সহায়া অস্য সন্তীতি সঃ। সহায়ৈঃ শকুন্যাদিভিঃ, সংহত্য মিলিত্বা ॥৩৬॥

অশক্যমিতি। ত্বাদৃশক ইতি কুৎসায়াং কপ্রত্যয়ঃ। কুলপাংসনো বংশদূষকঃ। ব্যবস্যেৎ কার্য্যং কর্ত্তুমুদ্যচ্ছেৎ, তথা ত্বং ব্যবস্যসীতি শেষঃ ॥৩৭॥

ত্বমিতি। পাপৈঃ সহায়ৈঃ কর্ণাদিভিঃ, সংহত্য মিলিত্বা ॥৩৮॥

তাহার পর বিদুর যাইয়া ভ্রাতাদের সহিত দুর্য্যোধনকে রাজগণ-পরিবেষ্টিত অবস্থায় পুনরায় সভায় প্রবেশ করাইলেন; দুর্য্যোধন কিন্তু সেখানে আবার প্রবেশ করিতে ইচ্ছা করেন নাই ॥৩৪॥

তদনন্তর রাজা ধৃতরাষ্ট্র—কর্ণ, দুঃশাসন ও রাজগণে পরিবেষ্টিত অবস্থায় দুর্য্যোধনকে বলিতে লাগিলেন—॥৩৫॥

'নৃশংস! পাপিষ্ঠ! কতকগুলি ক্ষুদ্রকর্ম্মা লোক তোর সহায় হইয়াছে; তুই সেই পাপিষ্ঠ সহায়গণের সহিত মিলিত হইয়া পাপকার্য্য করিবার ইচ্ছা করিয়াছিস্? ॥৩৬॥

তোর মত মূর্খ ও কুলদূষক লোক যেমন কার্য্য করিতে প্রবৃত্ত হইয়া থাকে, তুই তেমনই অসাধ্য, নিন্দনীয় ও সজ্জনবিগর্হিত কার্য্য করিতে প্রবৃত্ত হইয়াছিস্? ॥৩৭॥

তুই পাপিষ্ঠ সহচরগণের সহিত মিলিত হইয়া দুর্দ্ধর্ষ ও দুর্দ্ধর এই কৃষ্ণকে বন্ধন করিবার ইচ্ছা করিয়াছিস্? ॥৩৮॥

(৩৫)…রাজভিশ্চাভিসংবৃতম্—পি।

দেবৈর্মনুষ্যৈর্গন্ধর্বৈরসুরৈরুরগৈশ্চ যঃ।
ন সোঢ়ুং সমরে শক্যস্তং ন বুধ্যসি কেশবম্ ॥৪০॥
দুর্গ্রাহঃ পাণিনা বায়ুর্দুস্পর্শঃ পাণিনা শশী।
দুর্দ্ধরা পৃথিবী মূর্দ্ধ্না দুর্গ্রাহঃ কেশবো বলাৎ ॥৪১॥
ইত্যুক্তে ধৃতরাষ্ট্রেণ ক্ষত্তাপি বিদুরোঽব্রবীৎ।
দুর্য্যোধনমভিপ্রেক্ষ্য ধার্ত্তরাষ্ট্রমমর্ষণম্ ॥৪২॥
সৌভদ্বারে বানরেন্দ্রো দ্বিবিদো নাম নামতঃ।
শিলাবর্ষেণ মহতা চ্ছাদয়ামাস কেশবম্ ॥৪৩॥
গ্রহীতুকামো বিক্রম্য সর্বযত্নেন মাধবম্।
গ্রহীতুং নাশকচ্চৈনং তং ত্বং প্রার্থয়সে বলাৎ ॥৪৪॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

ন ইতি। বলাৎ কর্ত্তুং ধর্ষয়িতুম্। প্রার্থয়সে ধর্ষয়িতুমিচ্ছসি ॥৩৯॥
দেবৈরিতি। উরগৈর্নাগৈঃ। বুধ্যসি অবগতো ন বুধ্যসে ॥৪০॥
দুরিতি। দুস্পর্শ ইতি "শর্পরে বিসর্জনীয়স্য" ইতি বিসর্গলোপঃ ॥৪১॥
ইতীতি। ক্ষত্তা শূদ্রাপুত্রঃ। অমর্ষণম্ অসহিষ্ণুম্ ॥৪২॥
সৌভেতি। সৌভস্য তন্নাম্নো বিমানস্য দ্বারে স্থিতঃ। তং মাধবম্ ॥৪৩—৪৪॥

মূর্খ! ইন্দ্রের সহিত দেবতারাও যাহাকে বলপূর্ব্বক ধরিতে পারেন না, বালক যেমন চন্দ্রকে ধরিবার ইচ্ছা করে, তুই তেমনই সেই কৃষ্ণকে ধরিবার ইচ্ছা করিতেছিস্? ॥৩৯॥

দেবতা, অসুর, গন্ধর্ব, নাগ ও অন্য মনুষ্যেরা যাঁহাকে যুদ্ধে সহ্য করিতে পারেন না, তুই সেই কৃষ্ণকে চিনিতে পারিস্ নাই? ॥৪০॥

যেমন হস্তদ্বারা বায়ু ধরিতে পারা যায় না, পাণিদ্বারা চন্দ্রস্পর্শ করা যায় না এবং মস্তকদ্বারা পৃথিবীকে ধরিয়া রাখিতে পারা যায় না, সেইরূপ বলপূর্ব্বক কৃষ্ণকে ধরিতে পারা যায় না' ॥৪১॥

ধৃতরাষ্ট্র এইরূপ বলিলে, বিদুরও অসহিষ্ণু দুর্য্যোধনের প্রতি দৃষ্টিপাত করিয়া বলিতে লাগিলেন—॥৪২॥

'দ্বিবিদ-'নামক বানরশ্রেষ্ঠ এই কৃষ্ণকে গ্রহণ করিবার ইচ্ছা করিয়া সৌভ-বিমানের দ্বারে থাকিয়া বিশাল শিলাবর্ষণদ্বারা প্রথমে ইহাকে আবৃত করিয়া-

(৪২) শ্লোকাৎ পরম্ 'বিদুর উবাচ' বা ব রা। (৪৩) শ্লোকস্যাদৌ 'দুর্য্যোধন! নিবোধেদং বচনং মম সাম্প্রতম্' ইতি পাদদ্বয়মধিকম্—বা ব রা নি।

প্রাগ্জ্যোতিষগতং শৌরিং নরকঃ সহ দানবৈঃ ।
গ্রহীতুং নাশকত্তত্র তং ত্বং প্রার্থয়সে বলাৎ ॥৪৫॥
অনেকযুগবর্ষায়ুর্নিহত্য নরকং মৃধে ।
নীত্বা কন্যাসহস্রাণি উপযেমে যথাবিধি ॥৪৬॥
নির্ম্মোচনে ষট্‌সহস্রাঃ পাশৈর্বদ্ধা মহাসুরাঃ ।
গ্রহীতুং নাশকংশ্চৈনং তং ত্বং প্রার্থয়সে বলাৎ ॥৪৭॥
অনেন হি হতা বাল্যে পূতনা শিশুনা তদা ।
গোবর্দ্ধনো ধারিতশ্চ গবার্থে ভরতর্ষভ ! ॥৪৮॥
অরিষ্টো ধেনুকশ্চৈব চাণূরশ্চ মহাবলঃ ।
অশ্বরাজশ্চ নিহতঃ কংসশ্চারিষ্টমাচরন্ ॥৪৯॥

### ভারতকৌমুদী

প্রাগিতি। প্রাগ্জ্যোতিষং পুরং গতম্, শৌরিং কৃষ্ণম্, নরকো নামাসুরঃ ॥৪৫॥
অনেকেতি। অনেকযুগবর্ষায়ুঃ কৃষ্ণঃ। মৃধে যুদ্ধে। নীত্বা উদ্ধৃত্য ॥৪৬॥
নির্ম্মোচনেতি। নির্ম্মোচনে তদাখ্যে নগরে। পাশৈর্বদ্ধাঃ গৃহীতুং নাশকন্ ॥৪৭॥
অনেনেতি। গোবর্দ্ধনো নাম গিরিঃ, গবার্থে বৃষ্টিতো গবাং রক্ষার্থে ॥৪৮॥
অরিষ্ট ইতি। অরিষ্টং গোবালানামমঙ্গলম্, আচরন্ কুর্বন্ ॥৪৯॥

### ভারতভাবদীপঃ

ইদন্তু বধ্য বক্তুমিতি শেষঃ ॥৩০—৩২॥ পন্থানম্ অবতারয়িতুং সৎপথে নিবেশয়িতুম্ ॥৩৩—৪৬॥ নির্ম্মোচনে নগরবিশেষে ॥৪৭—৫২॥

ইতি উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২১॥

ছিল ; পরে সর্বপ্রযত্নে বিক্রম প্রকাশ করিয়াও ইহাকে গ্রহণ করিতে পারে নাই। তুমি বলপূর্বক তাঁহাকে গ্রহণ করিবার ইচ্ছা করিয়াছ ? ॥৪৩—৪৪॥

কৃষ্ণ প্রাগ্জ্যোতিষনগরে গমন করিলে, নরকাসুর অন্যান্য দানবদের সঙ্গে মিলিত হইয়াও ইহাকে গ্রহণ করিতে পারে নাই ; তুমি বলপূর্বক তাঁহাকে গ্রহণ করিবার ইচ্ছা করিয়াছ ॥৪৫॥

অনেক-যুগ-বর্ষ-জীবী এই কৃষ্ণ যুদ্ধে সেই নরকাসুরকে বধ করিয়া, বহুসহস্র কন্যাকে উদ্ধার করিয়া, তাহাদিগকে নিয়া যথাবিধানে বিবাহ করিয়াছেন ॥৪৬॥

নির্মোচননগরে ষট্‌সহস্র মহাসুর পাশদ্বারা বন্ধন করিয়াও ইহাকে গ্রহণ করিতে সমর্থ হয় নাই ; তুমি বলপূর্বক তাঁহাকে গ্রহণ করিবার ইচ্ছা করিয়াছ ? ॥৪৭॥

ভরতশ্রেষ্ঠ ! ইনিই বাল্যকালে শিশু হইয়াও পূতনারাক্ষসীকে বধ করিয়াছিলেন এবং গোরক্ষার্থে গোবর্দ্ধনপর্ব্বত ধারণ করিয়াছিলেন ॥৪৮॥

জরাসন্ধশ্চ বক্রশ্চ শিশুপালশ্চ বীর্য্যবান্।
বাণশ্চ নিহতঃ সংখ্যে রাজানশ্চ নিসূদিতাঃ ॥৫০॥
বরুণো নির্জিতো রাজা পাবকশ্চামিতৌজসা।
পারিজাতঞ্চ হরতা জিতঃ সাক্ষাচ্ছচীপতিঃ ॥৫১॥
একার্ণবে চ স্বপতা নিহতৌ মধুকৈটভৌ।
জন্মান্তরমুপাগম্য হয়গ্রীবস্তথা হতঃ ॥৫২॥
অয়ং কর্ত্তা ন ক্রিয়তে কারণঞ্চাপি পৌরুষে।
যদ্‌যদিচ্ছেদয়ং শৌরিস্তত্তৎ কুর্য্যাদযত্নতঃ ॥৫৩॥
তং ন বুধ্যসি গোবিন্দং ঘোরবিক্রমমচ্যুতম্।
আশীবিষমিব ক্রুদ্ধং তেজোরাশিমনিন্দিতম্ ॥৫৪॥

## ভারতকৌমুদী

জরেতি। বক্রো দন্তবক্রঃ। জরাসন্ধস্তু ভীমসেনদ্বারা নিহতঃ ॥৫০॥

বরুণ ইতি। অমিতৌজসা অনেনৈব কৃষ্ণেন ॥৫১॥

একেতি। হয়গ্রীবো নামাসুরো বেদহারী ॥৫২॥

জগদীশ্বরত্বমেবাস্যাহ অয়মিতি। কর্ত্তা ব্রহ্মরূপেণ জগতাম্। ন ক্রিয়তে, নিত্যত্বেনোৎপত্ত্যযোগাৎ। পৌরুষে লোকানাং সর্ব্বপুরুষকারে, কারণমদৃষ্টদ্বারা ॥৫৩॥

লোকের অনিষ্টকারী ও মহাবল অরিষ্ট, ধেনুক, চাণূর, অশ্বরাজ ও কংসকে ইনিই বধ করিয়াছেন ॥৪৯॥

ইনি যুদ্ধে ভীমসেনদ্বারা জরাসন্ধকে সংহার করিয়াছেন এবং বীর্য্যবান্ দন্তবক্র, শিশুপাল ও বাণরাজাকে নিজে বধ করিয়াছেন, আর রুক্মিপ্রভৃতি রাজগণকে পরাভূত করিয়াছেন ॥৫০॥

অমিততেজা এই কৃষ্ণই বরুণদেব ও অগ্নিদেবকে জয় করিয়াছেন এবং পারিজাতহরণ করিবার সময়ে সাক্ষাৎ দেবরাজকেও পরাজয় করিয়াছেন ॥৫১॥

ইনি যখন প্রলয়সাগরে শয়িত ছিলেন, সেই সময়ে মধু ও কৈটভকে বধ করিয়াছিলেন এবং অপর জন্ম গ্রহণ করিয়া বেদাপহারী হয়গ্রীবকে সংহার করিয়াছিলেন ॥৫২॥

ইনি সকলের সৃষ্টি করেন, কিন্তু ইঁহার সৃষ্টি কেহই করিতে পারে না এবং ইনি সকলেরই পুরুষকারের কারণ। আর এই কৃষ্ণ যাহা যাহা ইচ্ছা করেন, তাহা তাহাই বিনা যত্নে করিতে পারেন ॥৫৩॥

ক্রুদ্ধ বিষধর সর্পের ন্যায় তেজঃপুঞ্জস্বরূপ, ভয়ঙ্কর-বিক্রম-শালী ও অনিন্দিত সেই কৃষ্ণকে তুমি চিনিতে পারিতেছ না ! ॥৫৪॥

প্রধর্ষয়ন্ মহাবাহুং কৃষ্ণমক্লিষ্টকারিণম্।
পতঙ্গোঽগ্নিমিবাসাদ্য সামাত্যো ন ভবিষ্যসি ॥৫৫॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে বিদুরবাক্যে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

## দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।
বিদুরেণৈবমুক্তস্তু কেশবঃ শত্রুপূগহা।
দুর্য্যোধনং ধার্ত্তরাষ্ট্রমভ্যভাষত বীর্য্যবান্ ॥১॥
একোঽহমিতি যন্মোহান্মন্যসে মাং সুযোধন!।
পরিভূয় সুদুর্বুদ্ধে! গৃহীতং মাং চিকীর্ষসি ॥২॥

ভারতকৌমুদী

ত্বমিতি। বুধ্যসি তত্তদ্রূপেণ বুধ্যসে। অনিন্দিতত্বান্নিন্দিতং কর্ম্ম ন কুর্য্যাৎ ॥৫৪॥
প্রেতি। প্রধর্ষয়ন্ আক্রামন্। ন ভবিষ্যসি ন স্থাস্যসি মরিষ্যসীত্যর্থঃ ॥৫৫॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে একবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

বিদুরেণেতি। উক্তো বর্ণিতঃ। শত্রুপূগহা শত্রুসমূহহন্তা ॥১॥
এক ইতি। গৃহীতং বদ্ধং চিকীর্ষসি, তত্র ব্রবীমীতি শেষঃ ॥২॥

দুর্য্যোধন! মহাবাহু এবং অনায়াসে সকলকার্য্যকারী সেই কৃষ্ণকে তুমি বলপূর্ব্বক গ্রহণ করিতে যাইয়া অগ্নিপতিত পতঙ্গের ন্যায় মন্ত্রিবর্গের সহিত বিনষ্ট হইবে' ॥৫৫॥

—০:::০—

বৈশম্পায়ন কহিলেন—বিদুর এইরূপ বর্ণনা করিলে, বলবান্ ও শত্রুসমূহ-হন্তা কৃষ্ণ দুর্য্যোধনকে লক্ষ্য করিয়া বলিলেন—॥১॥

'অতিদুর্বুদ্ধি দুর্য্যোধন! তুমি মোহবশতঃ আমাকে যে একক বলিয়া মনে করিতেছ এবং সেই জন্যই পরাভূত করিয়া আমাকে বন্ধন করিবার ইচ্ছা করিতেছ, সে বিষয়ে আমি বলিতেছি—॥২॥

* '...ত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি। (২)... গ্রহীতুং মাং চিকীর্ষসি—বা ব রা নি।

ইহৈব পাণ্ডবাঃ সর্বে তথৈবান্ধকবৃষ্ণয়ঃ।
ইহাদিত্যাশ্চ রুদ্রাশ্চ বসবশ্চ মহর্ষিভিঃ ॥৩॥
এবমুক্ত্বা জহাসোচ্চৈঃ কেশবঃ পরবীরহা।
তস্য সংস্ময়তঃ শৌরের্বিদ্যুদ্রূপা মহাত্মনঃ ॥৪॥
অঙ্গুষ্ঠমাত্রাস্ত্রিদশা বভূবুঃ পাবকার্চ্চিষঃ।
অস্য ব্রহ্মা ললাটস্থো রুদ্রো বক্ষসি চাভবৎ ॥৫॥ (যুগ্মকম্)
লোকপালা ভুজেষ্বাসন্নগ্নিরাস্যাদজায়ত।
আদিত্যাশ্চৈব সাধ্যাশ্চ বসবোঽথাশ্বিনাবপি ॥৬॥
মরুতশ্চ সহেন্দ্রেণ বিশ্বেদেবাস্তথৈব চ।
বভূবুশ্চৈব যক্ষাশ্চ গন্ধর্বোরগরাক্ষসাঃ ॥৭॥ (যুগ্মকম্)

ভাবতকৌমুদী

স্ববিভূতিমাহ ইহেতি। মন্মহিম্না তিষ্ঠন্তীতি শেষঃ ॥৩॥

এবমিতি। সংস্ময়তঃ সম্যগ্ হসতঃ, বিদ্যুদ্রূপা আকস্মিকাঃ। অঙ্গুষ্ঠমাত্রাঃ ক্ষুদ্ররূপাঃ, ত্রিদশা দেবাঃ। পাবকার্চ্চিষঃ অগ্নিশিখাসদৃশাঃ, বভূবুঃ আবির্ভূতাঃ। ইদমপি গীতোক্ত-বদ্বিশ্বরূপপ্রদর্শনমিতি নাশঙ্কনীয়ম্, তত্র "দেবা অপ্যস্য রূপস্য নিত্যং দর্শনকাঙ্ক্ষিণঃ" ইত্যনেন নিরতিশয়পুণ্যবত্ত্বামেব তদ্দর্শনযোগ্যতায়াঃ প্রতিপাদিতত্বাৎ, অত্র তু দুর্য্যোধনাদীনাং দুর্জনানামেবাস্য দর্শনমাত্রকথনকত্বাৎ 'ঋতে দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ" ইত্যাদিনা বক্ষ্যমাণবচনেন তু ধার্ম্মিকাণামদর্শনাৎ। অতঃ খল্বৈন্দ্রজালিকব্যাপারবদ্দুর্য্যোধনাদীনাং স্ববন্ধনদুরভিসন্ধি-নিবারণায় বিভীষিকার্থং মায়াপ্রকটনমাত্রমিতি। তচ্চ পরস্তান্মূল এব স্ফুটীভবিষ্যতি ॥৪—৫॥

লোকেতি। আস্যাৎ মুখাৎ। বভূবুঃ সর্বাঙ্গেষ্বিতি শেষঃ ॥৬—৭॥

পাণ্ডবেরা, অন্ধকবংশীয়েরা ও বৃষ্ণিবংশীয়েরা সকলে এইখানেই রহিয়াছেন, আর মহর্ষিদের সহিত আদিত্যগণ, রুদ্রগণ এবং বসুগণও এইখানেই আছেন' ॥৩॥

এই কথা বলিয়া বিপক্ষবীরহন্তা কৃষ্ণ বিকট হাস্য করিলেন। সেই মহাত্মা কৃষ্ণ বিকট হাস্য করিলে, অঙ্গুষ্ঠের ন্যায় ক্ষুদ্র ও অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল দেবগণ তাঁহার দেহ হইতে আবির্ভূত হইলেন, আর উঁহার ললাটে ব্রহ্মা এবং বক্ষে রুদ্র দৃষ্টিগোচর হইলেন ॥৪—৫॥

বাহুসমূহ হইতে দিক্‌পালগণ এবং মুখ হইতে অগ্নি জন্মিলেন; আর আদিত্যগণ, সাধ্যগণ, বসুগণ, অশ্বিনীকুমারদ্বয়, ইন্দ্রের সহিত মরুদ্‌গণ, বিশ্বে-দেবগণ এবং যক্ষ, রাক্ষস, গন্ধর্ব্ব ও নাগসমূহ তাঁহার বিভিন্ন অঙ্গ হইতে আবি-র্ভূত হইলেন ॥৬—৭॥

(৫)...মুমুচুঃ পাবকার্চ্চিষঃ...পি বা ব য়া।

প্রাদুরাস্তাং তথা দোর্ভ্যাং সঙ্কর্ষণধনঞ্জয়ৌ।
দক্ষিণেঽথার্জ্জুনো ধন্বী হলী রামশ্চ সব্যতঃ ॥৮॥
ভীমো যুধিষ্ঠিরশ্চৈব মাদ্রীপুত্রৌ চ পৃষ্ঠতঃ।
অন্ধকা বৃষ্ণয়শ্চৈব প্রদ্যুম্নপ্রমুখাস্ততঃ ॥৯॥
অগ্রে বভূবুঃ কৃষ্ণস্য সমুদ্যতমহায়ুধাঃ।
শঙ্খ-চক্র-গদা-শক্তি-শার্ঙ্গ-লাঙ্গল-নন্দকাঃ ॥১০॥ (যুগ্মকম্)
অদৃশ্যন্তোদ্যতান্যেব সর্বপ্রহরণানি চ।
নানা বাহুষু কৃষ্ণস্য দীপ্যমানানি সর্বশঃ ॥১১॥
নেত্রাভ্যাং নাসিকাভ্যাঞ্চ শ্রোত্রাভ্যাঞ্চ সমন্ততঃ।
প্রাদুরাসন্ মহারৌদ্রাঃ সধূমাঃ পাবকার্চ্চিষঃ ॥১২॥
রোমকূপেষু চ তথা সূর্য্যস্যেব মরীচয়ঃ।
সহস্রচরণঃ শ্রীমান্ শতবাহুঃ সহস্রদৃক্ ॥১৩॥

ভারতকৌমুদী

প্রাদুরিতি। দোর্ভ্যাং বাহুভ্যাম্। হলী হলধারী, সব্যতো বামবাহোঃ ॥৮॥

ভীম ইতি। প্রদ্যুম্নপ্রমুখা বৃষ্ণয় ইতি সম্বন্ধঃ। বভূবুঃ প্রাদুর্ভূতাঃ। শার্ঙ্গং ধনুঃ নন্দকো নাম খড়্গঃ। এতান্যস্ত্রাণি চ প্রাদুর্বভূবুঃ ॥৯—১০॥

অদৃশ্যন্তেতি। নানা বাহুষিত্যনেন তদানীং কৃষ্ণো বহুবাহুরাসীদিতি সূচিতম্ ॥১১॥

নেত্রাভ্যামিতি। নাসিকাভ্যাং নাসিকায়া রন্ধ্রাভ্যাম্। পাবকার্চ্চিষোঽগ্নিশিখাঃ ॥১২॥

রোমেতি। মরীচয়ঃ প্রাদুরাসন্। সহস্রদৃক্ সহস্রনেত্রস্তদানীমাসীৎ ॥১৩॥

কৃষ্ণের বাহুযুগল হইতে অর্জ্জুন ও বলরাম প্রাদুর্ভূত হইলেন। দক্ষিণ বাহু হইতে ধনুর্দ্ধারী অর্জ্জুন এবং বাম বাহু হইতে হলধারী বলরাম প্রাদুর্ভূত হইয়াছিলেন ॥৮॥

পৃষ্ঠদেশ হইতে যুধিষ্ঠির, ভীম, নকুল ও সহদেব নির্গত হইলেন। তাহার পর মহাস্ত্রধারী অন্ধকগণ ও প্রদ্যুম্নপ্রভৃতি বৃষ্ণিগণ কৃষ্ণের সম্মুখে আবির্ভূত হইলেন। ক্রমে শঙ্খ, চক্র, গদা, শক্তি, শার্ঙ্গধনু, লাঙ্গল ও নন্দকনামক খড়্গ প্রাদুর্ভূত হইল ॥৯—১০॥

কৃষ্ণের বহুতর হস্তে উজ্জ্বল ও উত্তোলিত সর্বপ্রকার অস্ত্র, সকল দিকে দেখা যাইতে লাগিল ॥১১॥

নয়নযুগল, নাসিকারন্ধ্রযুগল ও কর্ণযুগল হইতে সকল দিকে ধূমযুক্ত মহাভয়ঙ্কর অগ্নিশিখা বাহির হইতে লাগিল ॥১২॥

(১৩) দ্বিতীয়ার্দ্ধং পি বা ব স্না নাস্তি:

তস্য বৈ নাগলোকশ্চ গুল্‌ফাধো দদৃশে তদা।
চন্দ্রসূর্য্যৌ তথা নেত্রে গ্রহা বৈ সর্বতঃ স্থিতাঃ ॥১৪॥
ঊর্দ্ধলোকাশ্চ সর্বেঽপি কুক্ষৌ তস্য ব্যবস্থিতাঃ।
সরিতঃ সাগরাশ্চৈব স্বেদস্তস্য মহাত্মনঃ ॥১৫॥
অস্থীনি পর্বতাঃ সর্বে বৃক্ষা রোমাণি তস্য হি।
নিমেষণং রাত্র্যহনী জিহ্বায়াং শারদা তথা ॥১৬॥
তং দৃষ্ট্বা ঘোরমাত্মানং কেশবস্য মহাত্মনঃ।
ন্যমীলয়ন্ত নেত্রাণি রাজানস্ত্রস্তচেতসঃ ॥১৭॥
ঋতে দ্রোণঞ্চ ভীষ্মঞ্চ বিদুরঞ্চ মহামতিম্।
সঞ্জয়ঞ্চ মহাভাগমৃষীংশ্চৈব তপোধনান্।
প্রাদাত্তেষাং স ভগবান্ দিব্যং চক্ষুর্জনার্দ্দনঃ ॥১৮॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তস্যেতি। নাগলোকঃ পাতালম্। সর্ব্বতো দেহস্য সর্বদেশেষু ॥১৪॥

ঊর্দ্ধেতি। ঊর্দ্ধলোকাঃ স্বর্গাদয়ঃ। স্বেদো ঘর্ম্মঃ ॥১৫॥

অস্থীনীতি। নিমেষণং নয়নয়োঃ। শারদা সরস্বতী ॥১৬॥

তমিতি। আত্মানং দেহম্। ঋতে বিনা। দিব্যং সুন্দরং প্রকৃতমিত্যর্থঃ, "দিব্যং লবঙ্গে ধাত্র্যাং স্ত্রী বল্লৌ দিবিভবে ত্রিষু" ইতি মেদিনী। প্রাদাদরক্ষৎ। তেন ধার্ম্মিকা দ্রোণাদয়স্ত প্রকৃতনয়নস্থিতৈস্তদানীং তাত্ত্বিকতয়া কৃষ্ণমূর্ত্তিমাত্রমেবাপশ্যন্। অতএব তেষাং ভয়াভাবঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥১৭—১৮॥

সূর্য্যের রশ্মির ন্যায় রশ্মি সকল রোমকূপে প্রকাশ পাইতে থাকিল এবং তখন কৃষ্ণ সহস্রচরণ, শতবাহু, সহস্রনয়ন ও কান্তিশালী হইলেন ॥১৩॥

তাঁহার গুল্‌ফের নিম্নভাগে পাতাল দেখা যাইতে লাগিল এবং নয়নযুগলে চন্দ্র ও সূর্য্য, আর অন্যান্য গ্রহ দেহের সর্ব্বত্র প্রকাশ পাইতে থাকিল ॥১৪॥

সেই মহাত্মার উদরদেশে সমস্ত ঊর্দ্ধলোক দেখা যাইতে থাকিল এবং সকল নদী ও সমুদ্র তাঁহার ঘর্ম্মরূপে প্রকাশ পাইতে লাগিল ॥১৫॥

পর্বত সকল তাঁহার অস্থিরূপে, বৃক্ষসমূহ রোমভাবে এবং দিন ও রাত্রি নয়নের নিমেষরূপে দৃষ্টিগোচর হইতে থাকিল; আর সরস্বতীদেবী তাঁহার জিহ্বায় বিরাজ করিতে লাগিলেন ॥১৬॥

মহাত্মা কৃষ্ণের সেই ভীষণ মূর্ত্তি দেখিয়া রাজারা সকলে ত্রস্তচিত্ত হইয়া নয়ন মুদ্রিত করিলেন। কিন্তু ভীষ্ম, দ্রোণ, মহামতি বিদুর, মহাভাগ সঞ্জয়

(১৪) ইত্যাদয়স্ত্রয়ঃ শ্লোকাঃ পি বা ব রা ন পন্তি। (১৮)…সঞ্জয়ং ধৃতরাষ্ট্রঞ্চ…নি।

ধৃতরাষ্ট্রায় প্রদদৌ ভগবান্ দিব্যচক্ষুষী।
দদর্শ পরমং রূপং ধৃতরাষ্ট্রোঽম্বিকাসুতঃ ॥১৯॥
ততো দেবাঃ সগন্ধর্ব্বাঃ কিন্নরাশ্চ মহোরগাঃ।
ঋষয়শ্চ মহাভাগা লোকপালৈঃ সমন্বিতাঃ।
প্রণম্য শিরসা দেবং তুষ্টুবুঃ প্রাঞ্জলিস্থিতাঃ ॥২০॥
ক্রোধং প্রভো! সংহর সংহর স্বং রূপঞ্চ যদ্দর্শিতমাত্মসংস্থম্।
যাবন্নিমে দেবগণৈঃ সমেতা লোকাঃ সমস্তা ভুবি নাশমীয়ুঃ ॥২১॥
ত্বঞ্চ কর্ত্তা বিকর্ত্তা চ ত্বমেব পরিরক্ষসে।
ত্বয়া ব্যাপ্তমিদং সর্ব্বং জগৎ স্থাবরজঙ্গমম্ ॥২২॥

ভারতকৌমুদী

ধৃতেতি। প্রদদৌ ধার্ম্মিকত্বাৎ। পরমং রূপং কৃষ্ণমূর্ত্তিমাত্রম্। অতএবাস্যাপি ভয়াভাবঃ ॥১৯॥

তত ইতি। দেবাদয়ো যথার্থাঃ। প্রাঞ্জলয়শ্চ তে স্থিতাশ্চেতি তে। অয়মপি ষট্‌পাদঃ শ্লোকঃ ॥২০॥

ক্রোধমিতি। আত্মসংস্থমাত্মন ইত্যর্থঃ যৎ রূপঞ্চ দর্শিতম্, তদপি সংহর ॥২১॥

ত্বমিতি। কর্ত্তা জগতাং স্রষ্টা, বিকর্ত্তা সংহর্ত্তা ॥২২॥

---

এবং তপোধন ঋষিরা ভীতচিত্তও হইলেন না, নয়নও মুদ্রিত করিলেন না। কারণ, ভগবান্ তাঁহাদের প্রকৃত চক্ষুই রাখিয়াছিলেন। (তাই তাঁহারা সেই কৃষ্ণমূর্ত্তিই দেখিতে লাগিলেন) ॥১৭—১৮॥

ভগবান্ তখন অন্ধ ধৃতরাষ্ট্রকেও সুন্দর চক্ষু দিয়াছিলেন। তাই তিনিও তাঁহার প্রকৃত মূর্ত্তিই দেখিতে থাকিলেন ॥১৯॥

তাহার পর দেবগণ, গন্ধর্ব্বগণ, কিন্নরগণ, মহানাগগণ, মহাভাগ ঋষিগণ ও লোকপালগণ মস্তকদ্বারা ভগবান্‌কে নমস্কার করিয়া কৃতাঞ্জলিপুটে দাঁড়াইয়া তাঁহার স্তব করিতে লাগিলেন—॥২০॥

'প্রভু! আপনি নিজের যে রূপ দেখাইয়াছেন সেইরূপ ও ক্রোধ উপসংহার করুন উপসংহার করুন। না হইলে, দেবগণের সহিত জগতের এই সমস্ত লোকই ভয়ে বিনষ্ট হইবে ॥২১॥

প্রভু! আপনিই জগতের সৃষ্টিকর্ত্তা ও সংহারকর্ত্তা এবং আপনিই জগৎ রক্ষা করেন; আর আপনিই এই স্থাবর-জঙ্গমাত্মক সমগ্র জগৎ ব্যাপ্ত করিয়া রহিয়াছেন ॥২২॥

---

(১৯) ইত্যাদয়ঃ পঞ্চ শ্লোকাঃ পি বা ব রা.ন সন্তি।

কিয়ন্মাত্রা মহীপালাঃ কিংবীর্য্যাঃ কিংপরাক্রমাঃ।
তেষামর্থে মহাবাহো! দিব্যং রূপং প্রদর্শিবান্ ॥২৩॥
তদ্দৃষ্ট্বা মহদাশ্চর্য্যং মাধবস্য সভাতলে।
দেবদুন্দুভয়ো নেদুঃ পুষ্পবর্ষং পপাত চ ॥২৪॥
চচাল চ মহী কৃৎস্না সাগরশ্চাপি চুক্ষুভে।
বিস্ময়ং পরমং জগ্মুঃ পার্থিবা ভরতর্ষভ! ॥২৫॥
ততঃ স পুরুষব্যাঘ্রঃ সংজহার বপুঃ স্বকম্।
তাং দিব্যামদ্ভুতাং চিত্রামৃদ্ধিমত্তামরিন্দমঃ ॥২৬॥
ততঃ সাত্যকিমাদায় পাণৌ বিদুরমেব চ।
ঋষিভিস্তৈরনুজ্ঞাতো নির্যযৌ মধুসূদনঃ ॥২৭॥

## ভারতকৌমুদী

কিয়দিতি। কিয়ন্মাত্রাঃ কিংপ্রমাণাঃ। প্রদর্শিবান্ প্রদর্শিতবানিতি কাকুঃ ॥২৩॥
তদিতি। তং রূপম্, দৃষ্ট্বা স্থিতানাং দেবানুচরাণাং হস্তেষু হস্তেভ্যশ্চেতি শেষঃ ॥২৪॥
চচালেতি। চচাল চকম্পে। চুক্ষুভে উদ্বেলিতো বভূব ॥২৫॥
তত ইতি। চিত্রাং নানাবিধাম্, ঋদ্ধিমত্তাম্ অস্ত্রাদিসমৃদ্ধিঞ্চ সংজহার ॥২৬॥
তত ইতি। আদায় গৃহীত্বা, পাণৌ সাত্যকিবিদুরয়োরেব হস্তে ॥২৭॥

---

মহাবাহু! আপনার নিকট এই রাজারা কতটুকু, ইহাদের শক্তিই বা কতটুকু এবং পরাক্রমই বা কতটুকু? অতএব আপনি ইহাদের জন্যই এই অলৌকিক রূপ দেখাইলেন!' ॥২৩॥

কৃষ্ণের সেই অত্যাশ্চর্য্য রূপ দেখিয়া দেবদুন্দুভি বাজিয়া উঠিল এবং সভার উপরে পুষ্পবৃষ্টি পতিত হইল ॥২৪॥

ভরতশ্রেষ্ঠ জনমেজয়! ক্রমে সমগ্র পৃথিবী কাঁপিয়া উঠিল, সমুদ্র উদ্বেলিত হইল, আর রাজারা সকলে অত্যন্ত বিস্ময়াপন্ন হইলেন ॥২৫॥

তদনন্তর পুরুষশ্রেষ্ঠ অরিন্দম কৃষ্ণ নিজের সেই রূপ এবং সেই অলৌকিক, অদ্ভুত ও নানাবিধ বিভূতি উপসংহার করিলেন ॥২৬॥

তাহার পর কৃষ্ণ সেই ঋষিগণের অনুমতিক্রমে সাত্যকি ও বিদুরের হস্ত ধারণ করিয়া সভা হইতে নির্গত হইলেন ॥২৭॥

---

(২৩) অত্র শ্লোকে 'এবমুচ্চারিতা বাচঃ সহ দেবৈর্বিভুং তদা' ইতি শেষে পাদদ্বয়মধিকং নি। (২৪) ইতঃ পরম্ 'ধৃতরাষ্ট্র উবাচ। ত্বমেব পুণ্ডরীকাক্ষ!' ইতি পঞ্চ শ্লোকা অধিকাঃ ...বা ব রা নি।

ঋষয়োঽন্তর্হিতা জগ্মুস্ততস্তে নারদাদয়ঃ।
তস্মিন্ কোলাহলে বৃত্তে তদদ্ভুতমিবাভবৎ ॥২৮॥
তং প্রস্থিতমভিপ্রেক্ষ্য কৌরবাঃ সহ রাজভিঃ।
অনুজগ্মুর্নরব্যাঘ্রং দেবা ইব শতক্রতুম্ ॥২৯॥
অচিন্তয়ন্নমেয়াত্মা সর্বং তদ্রাজমণ্ডলম্।
নিশ্চক্রাম ততঃ শৌরিঃ সধূম ইব পাবকঃ ॥৩০॥
ততো রথেন শুভ্রেণ মহতা কিঙ্কিণীকিনা।
হেমজালবিচিত্রেণ লঘুনা মেঘনাদিনা ॥৩১॥
সূপস্করেণ শুভ্রেণ বৈয়াঘ্রেণ বরূথিনা।
শৈব্যসুগ্রীবযুক্তেন প্রত্যদৃশ্যত দারুকঃ ॥৩২॥ (যুগ্মকম্)
তথৈব রথমাস্থায় কৃতবর্ম্মা মহারথঃ।
বৃষ্ণীনাং সম্মতো বীরো হার্দ্দিক্যঃ সমদৃশ্যত ॥৩৩॥

ভারতকৌমুদী

ঋষয় ইতি। কোলাহলে তদ্বিস্ময়নিবন্ধনে কলকলে, বৃত্তে নিবৃত্তে সতি ॥২৮॥

তমিতি। তং কৃষ্ণম্। কৌরবা ভীষ্মধৃতরাষ্ট্রাদয়ঃ, রাজভিঃ সমাগতৈঃ ॥২৯॥

অচিন্তয়ন্নিতি। অচিন্তয়ন্ অবজ্ঞয়া অনাদ্রিয়মাণ', সদ্যো যত্নাকরণাৎ ॥৩০॥

তত ইতি। কিঙ্কিণীকিনা কিঙ্কিণীযুক্তেন। লঘুনা দ্রুতগামিনা। শোভনা উপস্করা উপকরণানি যত্র তেন। বৈয়াঘ্রেণ ব্যাঘ্রচর্ম্মাবৃতেন, বরূথিনা রথগুপ্তিমতা শত্রুশস্ত্রাদিবারণায় লৌহপট্টবতেত্যর্থঃ, "রথগুপ্তির্বরূথো না" ইত্যমরঃ। শৈব্যসুগ্রীবাবশ্বৌ ॥৩১—৩২॥

তথেতি। আস্থায় আরুহ্য স্থিতঃ। সম্মতঃ প্রিয়ঃ, হার্দ্দিক্যো হৃদিকপুত্রঃ ॥৩৩॥

---

তৎপরে সেই কোলাহল নিবৃত্তি পাইলে, নারদপ্রভৃতি সেই ঋষিরাও অন্তর্হিত হইয়া গেলেন; তাহাও যেন আশ্চর্য্য বলিয়া বোধ হইল ॥২৮॥

দেবতারা যেমন প্রস্থানকালে ইন্দ্রের অনুগমন করেন, সেইরূপ কৌরবগণ রাজগণের সহিত মিলিত হইয়া নরশ্রেষ্ঠ কৃষ্ণকে প্রস্থান করিতে দেখিয়া তাঁহার অনুগমন করিতে লাগিলেন ॥২৯॥

কিন্তু অজ্ঞেয়স্বরূপ কৃষ্ণ সে সকল রাজগণের চিন্তা না করিয়াই ধূমযুক্ত অগ্নির ন্যায় সভা হইতে নির্গত হইলেন ॥৩০॥

তিনি নির্গত হইয়া দেখিলেন—সারথি দারুক শুভ্রবর্ণ ও বিশাল রথ লইয়া উপস্থিত হইয়াছে; সেই রথে বহুতর কিঙ্কিণী, স্বর্ণের জাল, সুন্দর উপকরণ সকল, শুভ্রব্যাঘ্রচর্ম্মের আবরণ ও লৌহপট্ট ছিল এবং সে রথ শৈব্য ও সুগ্রীবনামক ঘোটকযুক্ত, দ্রুতগামী ও মেঘের ন্যায় গম্ভীরনাদী ছিল ॥৩১—৩২॥

উপস্থিতরথং শৌরিং প্রযাস্যন্তমরিন্দমম্ ।
ধৃতরাষ্ট্রো মহারাজঃ পুনরেবাভ্যভাষত ॥৩৪॥
যাবদ্বলং মে পুত্রেষু পশ্যস্যেতজ্জনার্দ্দন ! ।
প্রত্যক্ষং তে ন তে কিঞ্চিৎ পরোক্ষং শত্রুকর্ষণ ! ॥৩৫॥
কুরূণাং শমমিচ্ছন্তং যতমানঞ্চ কেশব ! ।
বিদিত্বৈতামবস্থাং মে নাভিশঙ্কিতুমর্হসি ॥৩৬॥
ন মে পাপোঽস্ত্যভিপ্রায়ঃ পাণ্ডবান্ প্রতি কেশব ! ।
জ্ঞাতমেব হি তে-বাক্যং যন্ময়োক্তঃ সুযোধনঃ ॥৩৭॥
জানন্তি কুরবঃ সর্বে রাজানশ্চৈব পার্থিবাঃ ।
শমে প্রয়তমানং মাং সর্বযত্নেন মাধব ! ॥৩৮॥

ভারতকৌমুদী

উপেতি। উপস্থিতো রথো যস্য তম্, শৌরিং কৃষ্ণম্ ॥৩৪॥
যাবদিতি। যাবৎ বলং বলনিবন্ধনং প্রভুত্বম্, এতৎ ত্বং পশ্যসি ॥৩৫॥
কুরূণামিতি। যতমানং শম এব। অভিশঙ্কিতুং শমবিরোধিতয়া ॥৩৬॥
নেতি। পাপো বঞ্চনাবিষয়কঃ। জ্ঞাতমেব তদ্বাক্যং বিদিতমেব ॥৩৭॥
জানন্তীতি। পার্থিবাঃ পৃথিবীসম্বন্ধিনঃ। সর্ব্বযত্নেন সর্ব্বপ্রকারেণেত্যর্থঃ ॥৩৮॥

তিনি আরও দেখিলেন—বৃষ্ণিগণের প্রিয়, মহারথ ও মহাবীর হৃদিকনন্দন কৃতবর্ম্মা রথে আরোহণ করিয়া অবস্থান করিলেন ॥৩৩॥

রথ উপস্থিত হইয়াছে, অরিন্দম কৃষ্ণ তাহাতে আরোহণ করিয়া চলিয়া যাইবেন, এমন সময়ে মহারাজ ধৃতরাষ্ট্র পুনরায় তাঁহাকে বলিলেন—॥৩৪॥

'শত্রুদমন কৃষ্ণ! পুত্রদের উপরে আমার যতটুকু প্রভুত্ব আছে, তাহা আপনি প্রত্যক্ষ দেখিলেন, কিছুই আপনার পরোক্ষ রহিল না ॥৩৫॥

কৃষ্ণ! আমি কৌরবগণের শান্তি স্থাপন করিবার ইচ্ছা করি এবং তাহার জন্য যত্নও করি। সুতরাং আপনি আমার এই অবস্থা জানিয়া আমাকে শান্তির বিরোধী বলিয়া আশঙ্কা করিতে পারেন না ॥৩৬॥

কেশব! পাণ্ডবগণের প্রতি আমার কোন দুরভিসন্ধিও নাই। কারণ, আমি দুর্য্যোধনের নিকট যে সকল কথা বলিয়াছি, তাহা আপনি শুনিয়াছেনই ॥৩৭॥

(৩৪) তং প্রস্থিতরথং শৌরিম্...পি। (৩৫)...পশ্যতস্তে জনার্দ্দন!...বা ব রা নি। (৩৬)...নাভিশঙ্কিতুমর্হসি—নি। (৩৭) ন মে পাপো হ্যভিপ্রায়ঃ...পি,...জ্ঞাতমেব হি তৎ বাক্যম্...ব রা নি।

বৈশম্পায়ন উবাচ।

ততোঽব্রবীন্মহাবাহুর্ধৃতরাষ্ট্রং জনার্দ্দনঃ।
দ্রোণং পিতামহং ভীষ্মং ক্ষত্তারং বাহ্লিকং কৃপম্ ॥৩৯॥
প্রত্যক্ষমেতদ্ভবতাং যদ্বৃত্তং কুরুসংসদি।
যথা চাশিষ্টবন্মন্দো রোষাদদ্য সমুত্থিতঃ ॥৪০॥
বদত্যনীশমাত্মানং ধৃতরাষ্ট্রো মহীপতিঃ।
আপৃচ্ছে ভবতঃ সর্বান্ গমিষ্যামি যুধিষ্ঠিরম্ ॥৪১॥
আমন্ত্র্য প্রস্থিতং শৌরিং রথস্থং পুরুষর্ষভম্।
অনুজগ্মুর্মহেষ্বাসাঃ প্রবীরা ভরতর্ষভ ! ॥৪২॥
ভীষ্মো দ্রোণঃ কৃপঃ ক্ষত্তা ধৃতরাষ্ট্রোঽথ বাহ্লিকঃ।
অশ্বত্থামা বিকর্ণশ্চ যুযুৎসুশ্চ মহারথঃ ॥৪৩॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

তত ইতি। পিতামহং যুধিষ্ঠিরাদীনাং প্রধানানাম্। ক্ষত্তারং বিদুরম্ ॥৩৯॥
প্রত্যক্ষমিতি। বৃত্তং ভূতম্। সমুত্থিতঃ মাং নিগ্রহীতুমুদ্যতঃ ॥৪০॥
বদতীতি। অনীশং পুত্রাণাং শাসনে অক্ষমম্। আপৃচ্ছে অনুমতিং পৃচ্ছামি ॥৪১॥
আমন্ত্র্যেতি। আমন্ত্র্য গমনানুজ্ঞামাদায়। ক্ষত্তা বিদুরঃ ॥৪২—৪৩॥

মাধব! আর আমি যে সর্বপ্রকারে শান্তিস্থাপনের জন্য চেষ্টা করি, তাহা কৌরবেরা ও পৃথিবীর রাজারা সকলে জানেন' ॥৩৮॥

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর মহাবাহু কৃষ্ণ—পিতামহ ভীষ্ম, দ্রোণ, কৃপ, ধৃতরাষ্ট্র, বিদুর ও বাহ্লিককে বলিলেন—॥৩৯॥

'আজ কৌরবসভায় যাহা ঘটিল, অর্থাৎ মূর্খ দুর্য্যোধন ক্রোধবশতঃ অশিষ্টের ন্যায় আমাকে যে বন্ধন করিতে উদ্যত হইয়াছিল; ইহা আপনারা প্রত্যক্ষ করিয়াছেন ॥৪০॥

এদিকে রাজা ধৃতরাষ্ট্রও আপনাকে পুত্রদের শাসনে অক্ষম বলিয়াছেন। সুতরাং আমি এখন আপনাদের সকলের নিকট গমনের অনুমতি জিজ্ঞাসা করিতেছি, আমি যুধিষ্ঠিরের নিকট যাইব' ॥৪১॥

ভরতশ্রেষ্ঠ জনমেজয়! তাহার পর পুরুষশ্রেষ্ঠ কৃষ্ণ ভীষ্মপ্রভৃতির অনুমতি লইয়া রথে আরোহণ করিয়া প্রস্থান করিলে, ভীষ্ম, দ্রোণ, কৃপ, বিদুর, ধৃতরাষ্ট্র,

(৪০) প্রত্যক্ষমেব ভবতাম্...পি। (৪২)...রথস্থং পুরুষর্ষভ !...প্রবীরা ভরতর্ষভাঃ—বা ব রা নি।

ততো রথেন শুভ্রেণ মহতা কিঙ্কিণীকিনা।
কুরূণাং পশ্যতাং দ্রষ্টুং স্বসারং স পিতুর্যযৌ ॥৪৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে কৃষ্ণপ্রস্থানে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:০:—

# ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

বৈশম্পায়ন উবাচ।

প্রবিশ্যাথ গৃহং তস্যাশ্চরণাবভিবাদ্য চ।
আচখ্যৌ তৎ সমাসেন যদ্‌বৃত্তং কুরুসংসদি ॥১॥

## ভারতকৌমুদী

তত ইতি। কিঙ্কিণীকিনা কিঙ্কিণীযুক্তেন। পিতুঃ স্বসারং কুন্তীম্ ॥৪৪॥

ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি ভগবদ্‌যানে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

—(::)—

প্রবিশ্যেতি। তস্যাঃ পিতৃস্বসুঃ কুন্ত্যাঃ। সমাসেন সংক্ষেপেণ, বৃত্তং জাতম্ ॥১॥

## ভারতভাবদীপঃ

বিদুরেণেতি ॥১—১৭॥ মহামতিং ধৃতরাষ্ট্রম্ ॥১৮—৩১॥ (পাঠান্তরে) অদৃশ্যমানে ইতরৈরিতি শেষঃ ॥ বরূথিনা রথগুপ্তিমতা ॥৩২—৩৯॥ মন্দো দুর্য্যোধনঃ ॥৪০—৪৩॥ কিঙ্কিণীকং ক্ষুদ্রঘণ্টিকাজালং তদ্বতা কিঙ্কিণীকিনা ॥৪৪॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে দ্বাবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২২॥

---

বাহ্লিক, অশ্বত্থামা, বিকর্ণ ও মহারথ যুযুৎসু এই মহাধনুর্দ্ধর ও প্রধান বীরগণ কিছু দূর কৃষ্ণের অনুগমন করিলেন ॥৪২—৪৩॥

তদনন্তর কৌরবেরা দেখিতেছিলেন, এই অবস্থাতে কৃষ্ণ শুভ্রবর্ণ, বিশাল ও কিঙ্কিণীযুক্ত রথে আরোহণ করিয়া কুন্তীদেবীর সঙ্গে সাক্ষাৎ করিবার জন্য (বিদুরভবনে) গমন করিলেন ॥৪৪॥

—০::০—

বৈশম্পায়ন কহিলেন—তাহার পর কৃষ্ণ কুন্তীদেবীর গৃহে প্রবেশপূর্ব্বক তাঁহার চরণে নমস্কার করিয়া—কৌরবসভায় যাহা ঘটিয়াছিল, তাহা সংক্ষেপে বলিলেন ॥১॥

---

* '...একত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব স্না নি।

বাসুদেব উবাচ ।

উক্তং বহুবিধং বাক্যং গ্রহণীয়ং সহেতুকম্ ।
ঋষিভিশ্চৈব চ ময়া ন চাসৌ তদ্‌গৃহীতবান্ ॥২॥
কালপক্কমিদং সর্বং দুর্য্যোধনবশানুগম্ ।
আপৃচ্ছে ভবতীং শীঘ্রং প্রযাস্যে পাণ্ডবান্ প্রতি ॥৩॥
কিং বাচ্যাঃ পাণ্ডবেয়াস্তে ভবত্যা বচনান্ময়া ।
তদ্‌ব্রূহি ত্বং মহাপ্রজ্ঞে ! শুশ্রূষে বচনং তব ॥৪॥

কুন্ত্যুবাচ ।

ব্রূয়াঃ কেশব ! রাজানং ধর্ম্মাত্মানং যুধিষ্ঠিরম্ ।
ভূয়াংস্তে হীয়তে ধর্ম্মো মা পুত্রক ! বৃথা কৃথাঃ ॥৫॥
শ্রোত্রিয়স্যেব তে রাজন্ ! মন্দকস্যাবিপশ্চিতঃ ।
অনুবাকহতা বুদ্ধির্ধর্ম্মমেবৈকমীক্ষতে ॥৬॥

ভারতকৌমুদী

কীদৃশেন সমাসেনাচখ্যাবিত্যাহ উক্তমিতি । অসৌ দুর্য্যোধনঃ ॥২॥

কালেতি । কালপক্কম্, অতএবাসন্নপতনমিতি ভাবঃ । আপৃচ্ছে গমনানুমতিম্ ॥৩॥

কিমিতি । মহতী প্রজ্ঞা বুদ্ধির্যস্যাঃ সা, তৎসম্বোধনম্, শুশ্রূষে শ্রোতুমিচ্ছামি ॥৪॥

ব্রূয়া ইতি । তে তব ক্ষত্রিয়স্য, হীয়তে ভ্রশ্যতি । এতং ধর্ম্মং মা বৃথা কৃথাঃ ॥৫॥

শ্রোত্রিয়স্যেতি । শ্রোত্রিয়স্য, "একাং শাখাং সকল্পাং বা ষড়্‌ভিরঙ্গৈরধীত্য বা । ষট্‌কর্ম্ম-নিরতো বিপ্রঃ শ্রোত্রিয়ো নাম ধর্ম্মবিৎ ॥" ইতি দেবলোক্তলক্ষণস্য ব্রাহ্মণবিশেষস্য । মন্দকস্য

কৃষ্ণ বলিলেন—'ঋষিরা ও আমি নানাবিধ, যুক্তিযুক্ত ও আদরণীয় কথা বলিলাম, কিন্তু দুর্য্যোধন তাহা গ্রাহ্য করিল না ॥২॥

(অতএব অবশ্যই বলিতে হইবে যে,) দুর্য্যোধনের বশবর্ত্তী এই সকল লোকই কালে পক্ক হইয়াছে। (অতএব সত্বরই ইহাদের পতন হইবে। সে যাহা হউক,) আমি আপনার নিকট বিদায় চাহিতেছি, আমি সত্বরই পাণ্ডবদের নিকট যাইব ॥৩॥

অতএব মহাপ্রজ্ঞে ! আমি আপনার বাক্য অনুসারে সেই পাণ্ডবগণকে কি বলিব, তাহা আপনি বলুন ; আমি আপনার বাক্য শুনিতে ইচ্ছা করি' ॥৪॥

কুন্তী বলিলেন—'কৃষ্ণ ! তুমি যাইয়া ধর্ম্মাত্মা রাজা যুধিষ্ঠিরকে বলিবে যে, 'পুত্র ! তোমার প্রধান ধর্ম্ম নষ্ট হইতেছে, তুমি নিজেই তাহা নিষ্ফল করিও না ॥৫॥

(৪)…মহাপ্রাজ্ঞে !…বা ব ম্লা । (৬)…অর্থবাক্যহতা বুদ্ধিঃ…পি ।

অঙ্গাবেক্ষস্ব ধর্ম্মং ত্বং যথা সৃষ্টঃ স্বয়ম্ভুবা।
বাহুভ্যাং ক্ষত্রিয়াঃ সৃষ্টা বাহুবীর্য্যোপজীবিনঃ ॥৭॥
ক্রূরায় কর্ম্মণে নিত্যং প্রজানাং পরিপালনে।
শৃণু চাত্রোপমামেকাং যা বৃদ্ধেভ্যঃ শ্রুতা ময়া ॥৮॥
মুচুকুন্দস্য রাজর্ষেরদত্ত পৃথিবীমিমাম্।
পুরা বৈশ্রবণঃ প্রীতো ন চাসৌ তদ্‌গৃহীতবান্ ॥৯॥
বাহুবীর্য্যার্জ্জিতং রাজ্যমশ্নীয়ামিতি কাময়ে।
ততো বৈশ্রবণঃ প্রীতো বিস্মিতঃ সমপদ্যত ॥১০॥

ভারতকৌমুদী

ক্ষত্রিয়কার্য্যেষপটোঃ, অবিপশ্চিতো মূর্খস্য। অনুবাকেন অসকৃদ্বেদবাক্যাদ্যালোচনেন হতা ক্ষত্রিয়কার্য্যেভ্যো বিমুখী কৃতা। একং কেবলম্, ঈক্ষতে পর্য্যালোচয়তি ॥৬॥

অঙ্গেতি। অঙ্গশব্দঃ সম্বোধনে। তে বাহুবীর্য্যোপজীবিনো ভবেয়ুরিতি শেষঃ ॥৭॥

ক্রূরায়েতি। ক্রূরায় হিংসারূপায়। প্রবর্ত্তেরন্নিতি শেষঃ। উপমামুদাহরণম্ ॥৮॥

মুচুকুন্দস্যেতি। অদত্ত দাতুমৈচ্ছৎ। বৈশ্রবণঃ কুবেরঃ, অসৌ মুচুকুন্দঃ ॥৯॥

বাহ্বিতি। পূর্ব্বার্দ্ধং মুচুকুন্দেনোক্তম্। সমপদ্যত জাতঃ, রাজ্যপ্রত্যাখ্যানাৎ ॥১০॥

---

রাজা! তুমি ক্ষত্রিয়ের কার্য্যে অপটু এবং মূর্খ। তাই শ্রোত্রিয় ব্রাহ্মণের ন্যায় অনবরত বেদাদিশাস্ত্র পর্য্যালোচনা করায় তোমার ক্ষত্রিয়বুদ্ধি দূষিত হইয়া গিয়াছে। সুতরাং সেই বুদ্ধি একমাত্র ধর্ম্মেরই পর্য্যালোচনা করে ॥৬॥

বৎস যুধিষ্ঠির! ব্রহ্মা ক্ষত্রিয়দের যে ধর্ম্ম সৃষ্টি করিয়াছেন, তুমি সেই ধর্ম্মের দিকে লক্ষ্য কর। তিনি নিজের বাহুযুগল হইতে ক্ষত্রিয় সৃষ্টি করিয়াছেন; সুতরাং ক্ষত্রিয়েরা বাহুবলোপজীবী হইবেন ॥৭॥

আর ক্ষত্রিয়েরা সর্ব্বদা নিষ্ঠুর কার্য্যে এবং প্রজাপরিপালনে প্রবৃত্ত থাকিবেন। এ বিষয়ে আমি বৃদ্ধবর্গের নিকটে যাহা শুনিয়াছি, সেই উদাহরণ তুমি শ্রবণ কর ॥৮॥

পূর্ব্বকালে কুবের সন্তুষ্ট হইয়া একদা রাজর্ষি মুচুকুন্দকে এই পৃথিবী দান করিবার ইচ্ছা করিয়াছিলেন; কিন্তু মুচুকুন্দ তাহা গ্রহণ করেন নাই ॥৯॥

(তিনি বলিয়াছিলেন—) 'আমি আপন বাহুবলার্জ্জিত রাজ্য ভোগ করিব বলিয়া ইচ্ছা করি'। তাহাতে কুবের আরও সন্তুষ্ট এবং বিস্মিত হইয়াছিলেন ॥১০॥

---

(৭)···বাহুতঃ ক্ষত্রিয়ঃ সৃষ্টো বাহুবীর্য্যোপজীবিতা—পি। (৯)···অদদৎ পৃথিবীমিমাম্··· বা ব রা নি। (১০)···অশ্নীয়মিতি কাময়ে···পি।

মুচুকুন্দস্ততো রাজা সোঽন্বশাসদ্বসুন্ধরাম্।
বাহুবীর্য্যার্জ্জিতাং সম্যক্ ক্ষত্রধর্ম্মমনুব্রতঃ ॥১১॥
যং হি ধর্ম্মং চরন্তীহ প্রজা রাজ্ঞা সুরক্ষিতাঃ।
চতুর্থং তস্য ধর্ম্মস্য রাজা বিন্দেত ভারত ! ॥১২॥
রাজা চরতি চেদ্ধর্ম্মং দেবত্বায়ৈব কল্পতে।
স চেদধর্ম্মং চরতি নরকায়ৈব গচ্ছতি ॥১৩॥
দণ্ডনীতিঃ স্বধর্ম্মেণ চাতুর্বর্ণ্যং নিয়চ্ছতি।
প্রযুক্তা স্বামিনা সম্যগধর্ম্মেভ্যো নিয়চ্ছতি ॥১৪॥
দণ্ডনীত্যাং যদা রাজা সম্যক্ কাৎ´স্ন্যেন বর্ত্ততে।
তদা কৃতযুগং নাম কালঃ শ্রেষ্ঠঃ প্রবর্ত্ততে ॥১৫॥

ভারতকৌমুদী

মুচুকুন্দ ইতি। ক্ষত্রধর্ম্মম্ অনু লক্ষ্যীকৃত্য ব্রতং কার্য্যনিয়মো যস্য সঃ ॥১১॥

যমিতি। চতুর্থং ভাগমিতি শেষঃ। বিন্দেত লভেত ॥১২॥

রাজেতি। দেবত্বায়ৈব কল্পতে দেবত্বলাভায়ৈব শক্নোতি ॥১৩॥

দণ্ডেতি। স্বামিনা রাজ্ঞা প্রযুক্তা দণ্ডনীতিঃ। নিয়চ্ছতি নিয়ময়তি। নিয়চ্ছতি নিবারয়তি ॥১৪॥

দণ্ডেতি। কাৎ´স্ন্যেন রাজ্যব্যাপিতয়া। কৃতযুগং সত্যযুগম্ ॥১৫॥

ভারতভাবদীপঃ

প্রবিশ্যেতি ॥১—৪॥ ভূয়ান্ পৃথ্বীপালনজো ধর্ম্মঃ ॥৫॥ শ্রোত্রিয়স্য বেদাধ্যায়িনঃ। মন্দকস্য অর্থজ্ঞানশূন্যস্য। অনুবাকেন অত্যন্তং বেদাক্ষরাবৃত্ত্যা। হতা নষ্টা ॥৬—১৩॥ দণ্ডনীতিঃ স্বামিনা প্রযুক্তেতি সম্বন্ধঃ। ধর্ম্মেভ্যঃ ধর্ম্মার্থং নিয়চ্ছতি নির্ব্বন্ধং করোতি দণ্ডনীতিরেব

তাহার পর মুচুকুন্দরাজা ক্ষত্রিয়ধর্ম্মানুসারে আপন বাহুবলার্জ্জিত রাজ্যই সমীচীনভাবে শাসন করিয়াছিলেন ॥১১॥

ভরতনন্দন ! রাজরক্ষিত প্রজারা এই জগতে যে ধর্ম্ম আচরণ করে, রাজা সেই ধর্ম্মের চতুর্থ অংশ লাভ করেন ॥১২॥

রাজা যদি ধর্ম্ম আচরণ করেন, তবে তিনি দেবত্বলাভ করিতেই সমর্থ হন ; আর তিনি যদি অধর্ম্ম আচরণ করেন, তবে নরকেই গমন করেন ॥১৩॥

রাজা যখন সমীচীনভাবে দণ্ডনীতি প্রয়োগ করেন, তখন সেই দণ্ডনীতিই ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র এই চারি বর্ণকে আপন আপন ধর্ম্মে নিয়মিত করে এবং অধর্ম্ম হইতে নিবৃত্ত রাখে ॥১৪॥

(১১) ক্ষত্রধর্ম্মমনুষ্ঠিতঃ—পি। (১৪) দণ্ডনীতিস্তু ধর্ম্মেণ···পি, দণ্ডনীতিশ্চ ধর্ম্মেভ্যঃ···বা ব, অধর্ম্মেভ্যশ্চ যচ্ছতি···পি বা ব র।

কালো বা কারণং রাজ্ঞো রাজা বা কালকারণম্।
ইতি তে সংশয়ো মা ভূদ্রাজা কালস্য কারণম্ ॥১৬॥
রাজা কৃতযুগস্রষ্টা ত্রেতায়া দ্বাপরস্য চ।
যুগস্য চ চতুর্থস্য রাজা ভবতি কারণম্ ॥১৭॥
কৃতস্য করণাদ্রাজা স্বর্গমত্যন্তমশ্নুতে।
ত্রেতায়াঃ করণাদ্রাজা স্বর্গং নাত্যন্তমশ্নুতে ॥১৮॥
প্রবর্ত্তনাদ্দ্বাপরস্য যথাভাগমুপাশ্নুতে।
কলেঃ প্রবর্ত্তনাদ্রাজা পাপমত্যন্তমশ্নুতে ॥১৯॥
ততো বসতি দুষ্কর্ম্মা নরকে শাশ্বতীঃ সমাঃ।
রাজদোষেণ হি জগৎ স্পৃশ্যতে জগতঃ স চ ॥২০॥

ভারতকৌমুদী

কাল ইতি। রাজ্ঞঃ সদসত্ত্বয়োঃ কারণম্। কালস্যাপি সদসত্ত্বয়োরেব কারণম্ ॥১৬॥

রাজেতি। রাজ্ঞঃ শাসনানুসারেণ ধর্ম্মতারতম্যাদেকস্মিন্নেব কালে কৃতাদিত্বং ভবতীতি ভাবঃ ॥১৭॥

কৃতস্যেতি। কৃতস্য সত্যযুগস্য, করণাৎ শাসনসৌষ্ঠবেন প্রবর্ত্তনাৎ। অত্যন্তং দীর্ঘকালম্। নাত্যন্তম্ অদীর্ঘকালম্, ভাগহ্রাসেণেত্যর্থঃ ॥১৮॥

প্রেতি। যথাভাগং সত্যপ্রবর্ত্তননিবন্ধনস্বর্গভোগকালস্য দ্বিভাগন্যূনকালম্ ॥১৯॥

তত ইতি। শাশ্বতীঃ সমাঃ দীর্ঘকালমিত্যর্থঃ। জগতো দোষেণ স রাজা চ স্পৃশ্যতে ॥২০॥

---

রাজা যখন রাজ্যের সর্বত্র সমীচীনভাবে দণ্ডনীতি প্রয়োগ করেন, তখন 'সত্যযুগ-'নামক উত্তম কাল চলিতে থাকে ॥১৫॥

অতএব যুধিষ্ঠির! কালই রাজার গুণ-দোষের কারণ, কিংবা রাজাই কালের গুণ-দোষের কারণ; এইরূপ সন্দেহ যেন তোমার হয় না। কেন না, রাজাই কালের গুণ-দোষের কারণ ॥১৬॥

রাজাই সত্যযুগ সৃষ্টি করেন, আবার রাজাই ত্রেতা, দ্বাপর ও কলিযুগ-প্রবৃত্তির কারণ হন ॥১৭॥

রাজা সত্যযুগ প্রবর্ত্তিত করিয়া দীর্ঘকাল স্বর্গভোগ করেন, কিন্তু ত্রেতাযুগ প্রবর্ত্তিত করিয়া তিনি তত দীর্ঘকাল স্বর্গভোগ করেন না ॥১৮॥

এবং রাজা দ্বাপরযুগ প্রবর্ত্তিত করিয়া সেই ভাগ অনুসারে স্বর্গভোগ করেন; আর তিনি কলিযুগ প্রবর্ত্তিত করিয়া গুরুতর-পাপভগী হন ॥১৯॥

তাহার পর সেই দুষ্কর্ম্মা রাজা দীর্ঘকাল নরকে বাস করেন। কারণ, রাজার দোষ জগৎকে এবং জগতের দোষ রাজাকে স্পর্শ করিয়া থাকে ॥২০॥

রাজধর্ম্মানবেক্ষস্ব পিতৃপৈতামহোচিতান্।
নৈতদ্রাজর্ষিবৃত্তং হি যত্র ত্বং স্থাতুমিচ্ছসি ॥২১॥
নহি বৈক্লব্যসংসৃষ্ট আনৃশংস্যে ব্যবস্থিতঃ।
প্রজাপালনসংভূতং ফলং কিঞ্চন লব্ধবান্ ॥২২॥
নহ্যেতামাশিষং পাণ্ডুর্ন চাহং ন পিতামহঃ।
প্রযুক্তবন্তঃ পূর্ব্বং তে যয়া চরসি মেধয়া ॥২৩॥
যজ্ঞো দানং তপঃ শৌর্য্যং প্রজ্ঞা সন্তানমেব চ।
মাহাত্ম্যং বলমোজশ্চ নিত্যমাশংসিতং ময়া ॥২৪॥
নিত্যং স্বাহা স্বধা নিত্যং দদুর্মানুষদেবতাঃ।
দীর্ঘমায়ুর্ধনং পুত্রান্ সম্যগারাধিতাঃ শুভাঃ ॥২৫॥

## ভারতকৌমুদী

রাজেতি। পিতৃপৈতামহোচিতান্ পিতৃপিতামহৈরভ্যস্তান্। বৃত্তং ব্যবহারঃ ॥২১॥

নহীতি। বৈক্লব্যসংসৃষ্টো দুর্ব্বলতাযুক্তঃ, আনৃশংস্যে দয়ায়াম্। লব্ধবান্ কশ্চিদপি ॥২২॥

নহীতি। এতাং মেধাম্। পিতামহো ব্যাসঃ। মেধয়া বুদ্ধ্যা ॥২৩॥

যজ্ঞ ইতি। সন্তানং কুলম্। বলং দৈহিকী শক্তিঃ, ওজশ্চ মানসিকী শক্তিঃ ॥২৪॥

## ভারতভাবদীপঃ

॥১৪—১৫॥ রাজা ধর্ম্মম্ অধর্ম্মং বা প্রবর্ত্তয়ন্ কৃতত্রেতাদিযুগরূপস্য কালস্য কারণম্। এবঞ্চ সর্ব্বস্মিন্নপি কালে ধর্ম্মাদিতারতম্যাদ্যুগচতুষ্টয়মস্তীতি ভাবঃ ॥১৭—১৯॥ জগতঃ দোষেণ স চ রাজা স্পৃশ্যতে ॥২০—২১॥ ফলং ন লব্ধবান্ প্রাপ্তবান্ অসীতি শেষঃ ॥২২—২৪॥ নিত্যমিতি।

বৎস! তুমি পিতৃপিতামহাদির আচরিত রাজধর্ম্মের পর্য্যালোচনা কর। কিন্তু তুমি যে ধর্ম্মে থাকিবার ইচ্ছা কর, তাহা রাজর্ষিদের ধর্ম্ম নহে ॥২১॥

কোন রাজাই দুর্ব্বল ও দয়ালু থাকিয়া প্রজাপালনজাত কোন ফল লাভ করিয়া যাইতে পারেন নাই ॥২২॥

তুমি যে বুদ্ধিতে চলিতেছ, এ বুদ্ধির আশীর্বাদ আমি বা তোমার পিতা কিংবা পিতামহ কেহই পূর্বে করি নাই বা করেন নাই ॥২৩॥

যজ্ঞ, দান, তপস্যা, বীরত্ব, বুদ্ধি, বংশ, ঔদার্য্য, বল ও তেজ এইগুলি লাভের আশীর্ব্বাদই আমি সর্বদা করিয়াছি ॥২৪॥

মঙ্গলকামী ব্রাহ্মণগণের যথাযথভাবে সেবা করিলে পর তাঁহারাও সর্ব্বদা যজ্ঞ ও সর্বদা শ্রাদ্ধের এবং দীর্ঘ আয়ু, ধন ও পুত্রের আশীর্বাদই করিয়া যাইতেন ॥২৫॥

(২৪) যজ্ঞোদানং তপঃ শৌর্য্যম্…পি।

পুত্রেষ্বাশাসতে নিত্যং পিতরো দৈবতানি চ।
দানমধ্যয়নং যজ্ঞঃ প্রজানাং পরিপালনম্ ॥২৬॥
এতদ্ধর্ম্মমধর্ম্মং বা জন্মনৈবাভ্যজায়থাঃ।
তে তু বৈদ্যাঃ কুলে জাতা অবৃত্ত্যা তাত ! পীড়িতাঃ ॥২৭॥
যত্র দানপতিং শূরং ক্ষুধিতাঃ পৃথিবীচরাঃ।
প্রাপ্য তুষ্টাঃ প্রতিষ্ঠন্তে ধর্ম্মঃ কোঽভ্যধিকস্ততঃ ॥২৮॥
দানেনান্যং বলেনান্যং তথা সূনৃতয়া পরম্।
সর্বতঃ প্রতিগৃহ্লীয়াদ্রাজ্যং প্রাপ্যেহ ধার্ম্মিকঃ ॥২৯॥
ব্রাহ্মণঃ প্রচরেদ্ভৈক্ষং ক্ষত্রিয়ঃ পরিপালয়েৎ।
বৈশ্যো ধনার্জ্জনং কুর্য্যাচ্ছূদ্রঃ পরিচরেচ্চ তান্ ॥৩০॥

ভারতকৌমুদী

নিত্যমিতি। স্বাহা যজ্ঞম্, স্বধা শ্রাদ্ধম্, মানুষদেবতা ব্রাহ্মণাঃ দত্তুরাশিষা ॥২৫॥
পুত্রেষ্বিতি। আশাসতে আকাঙ্ক্ষন্তি। তস্মাৎ প্রজাপালনমপি কর্ত্তব্যমিতি ভাবঃ ॥২৬॥
এতদিতি। অভি লক্ষ্যীকৃত্য। বৈদ্যা বিদ্যাবন্তঃ। অবৃত্ত্যা আত্মবৃত্তিত্যাগেন ॥২৭॥
যত্রেতি। দানপতিং দানশৌণ্ডম্। পৃথিবীচরা মানুষাঃ। প্রতিষ্ঠন্তে গচ্ছন্তি ॥২৮॥
দানেনেতি। সূনৃতয়া সত্যপ্রিয়য়া বাচা। প্রতিগৃহ্লীয়াৎ সহায়ং সংগৃহ্লীয়াৎ ॥২৯॥

ভারতভাবদীপঃ

মানুষাশ্চ দেবতাশ্চ সম্যগারাধিতাঃ সত্য ইহলোকে আয়ুরাদীনি পরলোকসাধনানি স্বধাদীনি সৎকর্ম্মাণি চ দদ্যুঃ ॥২৫—২৬॥ এতৎ মন্বাক্যং ধর্ম্মং ধর্ম্মযুক্তম্ অধর্ম্মং বা জন্মনৈব স্বভাব এব অভ্যজায়থাঃ অভিজানীষে হে কৃষ্ণ ! তে তু পাণ্ডবাস্ত বৈদ্যা বিদ্যাবন্তঃ ॥২৭॥ দানপতিং পালনাধিকারিণম্, দেওপালনে অস্ত রূপম্ ॥২৮—৩৪॥

ইতি উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥১২৩॥

পিতৃলোকেরা ও দেবতারা পুত্রদের দান, অধ্যয়ন, যজ্ঞ ও প্রজাপালনের আশাই সর্বদা করিয়া থাকেন ॥২৬॥

যুধিষ্ঠির ! এগুলি ধর্ম্মই হউক বা অধর্ম্মই হউক, এইগুলি লক্ষ্য করিয়াই তুমি জন্মিয়াছিলে। বৎস ! সেই তোমরা সৎকুলে জন্মিয়াছ এবং বিদ্যা লাভ করিয়াছ ; তথাপি আপনাদের বৃত্তি পরিত্যাগ করায় দুঃখ ভোগ করিতেছ ॥২৭॥

মানুষ ক্ষুধার্ত্ত হইয়া মহাদাতা ও বীরের নিকট যাইয়া সন্তুষ্ট হইয়া যে চলিয়া যায়, তাহা অপেক্ষা অধিক ধর্ম্ম আর কি আছে ॥২৮॥

ধার্ম্মিক রাজা রাজ্যলাভ করিয়া দানদ্বারা কোন ব্যক্তিকে, বলদ্বারা অন্য ব্যক্তিকে এবং সত্য ও প্রিয় বাক্যদ্বারা অপর ব্যক্তিকে সকল স্থান হইতে সহায় করিয়া লইবেন ॥২৯॥

ভৈক্ষং বিপ্রতিষিদ্ধং তে কৃষির্নৈবোপপদ্যতে।
ক্ষত্রিয়োঽসি ক্ষতাত্ত্রাতা বাহুবীর্য্যোপজীবিতা ॥৩১॥
পিত্র্যমংশং মহাবাহো! নিমগ্নং পুনরুদ্ধর।
সাম্না ভেদেন দানেন দণ্ডেনাথ নয়েন বা ॥৩২॥
ইতো দুঃখতরং কিন্নু যদহং হীনবান্ধবা।
পরপিণ্ডমুদীক্ষে বৈ ত্বাং সূত্বাঽমিত্রনন্দন! ॥৩৩॥
যুধ্যস্ব রাজধর্ম্মেণ মা নিমজ্জীঃ পিতামহান্।
মা গমঃ ক্ষীণপুণ্যস্ত্বং সানুজঃ পাপিকাং গতিম্ ॥৩৪॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে কুন্তীবাক্যে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥ *

ভারতকৌমুদী

ব্রাহ্মণ ইতি। ধনার্জনং কুর্য্যাদ্বাণিজ্যেন। পরিচরেৎ সেবেত ॥৩০॥
ভৈক্ষমিতি। ক্ষতাৎ প্রহারাৎ, ত্রাতা পররক্ষকঃ, বাহুবীর্য্যোপজীবিতা তে ভবতু ॥৩১॥
পিত্র্যমিতি। নিমগ্নং শত্রুভির্গ্রহণাল্লুপ্তম্। নয়েন কৌশলান্তরেণ ॥৩২॥
ইত ইতি। হীনা বান্ধবাঃ পুত্রা যস্যাঃ সা। হে অমিত্রনন্দন! শত্রূণামানন্দজনক! ॥৩৩॥
ইদানীং প্রকৃতমুপদিশতি যুধ্যস্বেতি। নিমজ্জীঃ বৃত্ত্যন্তরগ্রহণপাপেন ॥৩৪॥
ইতি মহামহোপাধ্যায়-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে ত্রয়োবিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ ॥০॥

ব্রাহ্মণ ভিক্ষা করিবেন, ক্ষত্রিয় প্রজাপালন করিবেন, বৈশ্য ধনোপার্জন করিবেন এবং শূদ্র তাঁহাদের পরিচর্য্যা করিবে ॥৩০॥

অতএব তোমার ভিক্ষাবৃত্তি নিষিদ্ধ আছে, কৃষিরও সম্ভাবনা নাই। তুমি ক্ষত (পরপ্রহার) হইতে পররক্ষক ক্ষত্রিয় হইয়াছ। সুতরাং বাহুবলই তোমার উপজীব্য হউক ॥৩১॥

মহাবাহু! তোমার পৈতৃক রাজ্যের অংশ শত্রুরা হস্তগত করায় তাহা লুপ্ত হইয়া গিয়াছে। সুতরাং সাম, দান, ভেদ, দণ্ড, কিংবা অন্য কোন কৌশলে পুনরায় তাহার উদ্ধার কর ॥৩২॥

তুমি এইভাব অবলম্বন করিয়া শত্রুগণেরই আনন্দজনক হইয়াছ এবং আমার পুত্রেরা সকলেই দরিদ্র হইয়া গিয়াছে। সুতরাং তোমাকে প্রসব করিয়া আমি উদ্গ্রীব হইয়া পরদত্ত অন্নপিণ্ডের প্রতি চাহিয়া থাকি; ইহা অপেক্ষা অধিক দুঃখ আর কি আছে ॥৩৩॥

* '...দ্বাত্রিংশদধিকশততমোঽধ্যায়ঃ' বা ব রা নি।

# চতুর্বিংশত্যধিকশততমোঽধ্যায়ঃ।

কুন্ত্যুবাচ।

অত্রাপ্যুদাহরন্তীমমিতিহাসং পুরাতনম্।
বিদুলায়াশ্চ সংবাদং পুত্রস্য চ পরন্তপ! ॥১॥
ততঃ শ্রেয়শ্চ ভূয়শ্চ যথাবদ্বক্তুমর্হসি।
যশস্বিনী মন্যুমতী কুলে জাতা বিভাবরী ॥২॥
ক্ষত্রধর্ম্মরতা দান্তা বিদুলা দীর্ঘদর্শিনী।
বিশ্রুতা রাজসংসৎসু শ্রুতবাক্যা বহুশ্রুতা ॥৩॥ (যুগ্মকম্)
বিদুলা নাম রাজন্যা জগর্হে পুত্রমৌরসম্।
নির্জিতং সিন্ধুরাজেন শয়ানং দীনচেতসম্ ॥৪॥

ভারতকৌমুদী

অত্রেতি। বিদুলায়াস্তদাখ্যায়াঃ ক্ষত্রিয়ায়াঃ, পুত্রস্য তদাত্মজস্য ॥১॥

তত ইতি। ততো বিদুলাতৎপুত্রসংবাদাৎ যৎ শ্রেয়ো মঙ্গলং সম্ভবতি, তৎ ভূয়ো বহুশং যুধিষ্ঠিরায় যথাবদ্বক্তুমর্হসীতি কৃষ্ণং প্রত্যুক্তিঃ। মন্যুমতী পুত্রপরাজয়াদ্দৈন্যবতী, বিভাবরী কুটিলস্বভাবা, "বিভাবরী নিশায়াঞ্চ কুট্টন্যাং বক্রযোষিতি" ইতি মেদিনী। দান্তা জিতেন্দ্রিয়া, বিদুলা নাম। শ্রুতবাক্যা বৃদ্ধেভ্যঃ শ্রুতেতিহাসা, বহুশ্রুতা বহুশাস্ত্রজ্ঞা আসীৎ ॥২—৩॥

বিদুলেতি। রাজন্যা ক্ষত্রিয়া, ঔরসং স্বোদরজাতম্। শয়ানং শয়িতম্ ॥৪॥

---

অতএব যুধিষ্ঠির! তুমি রাজধর্ম্ম অনুসারে যুদ্ধ কর, পিতৃপুরুষগণকে নরকে নিমগ্ন করিও না, কিংবা তুমিও ক্ষীণপুণ্য হইতে থাকিয়া কনিষ্ঠ ভ্রাতাদের সহিত পাপগতি প্রাপ্ত হইও না' ॥৩৪॥

---

কুন্তী বলিলেন—'পরন্তপ কৃষ্ণ! মনস্বীরা এ বিষয়ে বিদুলা ও তাঁহার পুত্রের সংবাদরূপ একটী প্রাচীন বৃত্তান্তের উল্লেখ করিতে পারেন ॥১॥

কৃষ্ণ! তাহা হইতে যে মঙ্গল হইতে পারে, তাহা তুমি অনেক বার যথাযথভাবে যুধিষ্ঠিরের নিকট বলিতে পার। যশস্বিনী, দৈন্যবতী, কুটিলস্বভাবা, ক্ষত্রিয়ধর্ম্মে রতা, জিতেন্দ্রিয়া, দূরদর্শিনী, রাজসভায় প্রসিদ্ধা, শ্রুতবৃদ্ধবচনা, বহুশাস্ত্রজ্ঞা ও সৎকুলজাতা বিদুলানাম্নী এক মহিলা ছিলেন ॥২—৩॥

একদা তাঁহার পুত্র সিন্ধুরাজের নিকট পরাজিত হইয়া আসিয়া বিষণ্ণচিত্তে

বিদুলোবাচ।

অনন্দন! ময়া জাত! দ্বিষতাং হর্ষবর্দ্ধন!।
ন ময়া ত্বং ন পিত্রা চ জাতঃ কাভ্যাগতো হ্যসি ॥৫॥
নির্ম্মন্যুশ্চাপ্যসংখ্যেয়ঃ পুরুষঃ ক্লীবসাধনঃ।
যাবজ্জীবং নিরাশোঽসি কল্যাণায় ধুরং বহ ॥৬॥
মাত্মানমবমন্যস্ব মৈনমল্পেন বীভরঃ।
মনঃ কৃত্বা সুকল্যাণং মা ভৈস্ত্বং প্রতিসংহর ॥৭॥

ভারতকৌমুদী

অনন্দনেতি। হে অনন্দন! মমানন্দাজনক!। ক কুতঃ ॥৫॥

নিরিতি। নির্ম্মন্যুঃ ক্রোধশূন্যঃ, অসংখ্যেয়ঃ পুরুষমধ্যে অগণ্যঃ, ক্লীবসাধনঃ ক্লীবসমানমনোবৃত্তিঃ। ধুরং পুনর্যুদ্ধভারং বহ ॥৬॥

মেতি। ত্বম্ আত্মানং দুর্ব্বলবোধেন মা অবমন্যস্ব, অল্পেন অনষ্টরাজ্যাংশেন এনমাত্মানং মা বীভরঃ ন পুষাণ, মনঃ মহোৎসাহিরূপেণ সুকল্যাণং কৃত্বা, মা ভৈঃ ন বিভীহি, প্রতিসংহর পরাজয়নিবন্ধনমবসাদম্ উপসংহর ॥৭॥

ভারতভাবদীপঃ

অত্রেতি ॥১॥ ততঃ মদুক্তাৎ শ্রেয়ঃ প্রশস্ততরং ভূয়োঽধিকতরং মন্যুমতী দৈন্যবতী বিভাবরী কুপিতা। "বিভাবরী রজন্যাঞ্চ বক্রযোষিতি" ইতি বিশ্বঃ ॥২—৩॥ রাজন্যা মূর্দ্ধাভিষিক্তা। "মূর্দ্ধাভিষিক্তো রাজন্য" ইত্যমরঃ। জগর্হে নিন্দিতবতী ॥৪॥ অনন্দন! কুপুত্র! কুৎসার্থেঽত্র নঞ্ ॥৫॥ অসখ্যেয়ঃ অগণনীয়ঃ তুচ্ছত্বাৎ ক্লীবং নির্বীর্য্যং সাধনং বাহ্বাদিকং যস্য স তথা ॥৬॥

---

শয়ন করিয়া রহিয়াছিলেন, এমন সময়ে সেই ক্ষত্রিয়া বিদুলা যাইয়া তাঁহাকে নিন্দা করিতে লাগিলেন ॥৪॥

বিদুলা বলিলেন—'তুমি আমার গর্ভে জন্মিয়াছ, অথ চ আমার আনন্দজনক হও নাই; পরন্তু শত্রুপক্ষেরই আনন্দবর্দ্ধক হইয়াছ। সুতরাং তুমি আমার গর্ভেও জন্ম গ্রহণ কর নাই, তোমার পিতাও তোমাকে উৎপাদন করেন নাই, তুমি কোথা হইতে আসিলে? ॥৫॥

তোমার ক্রোধ নাই এবং ক্লীবের ন্যায় মনের বৃত্তি রহিয়াছে। সুতরাং তুমি পুরুষ বলিয়াই গণ্য হইতে পার না; তুমি কি যাবজ্জীবনের জন্যই নিরাশ হইলে? উঠ, মঙ্গলের জন্য পুনরায় যুদ্ধের ভার বহন কর ॥৬॥

তুমি আপনাকে দুর্ব্বল মনে করিয়া অবজ্ঞা করিও না, আর অল্পদ্বারা উহাকে পোষণ করিও না, মনটাকে উৎসাহী করিয়া ভয় পরিত্যাগ কর এবং অবসাদ দূর কর ॥৭॥

উত্তিষ্ঠ হে কাপুরুষ ! মা শেষ্বৈবং পরাজিতঃ।
অমিত্রান্ নন্দয়ন্ সর্বান্ নির্মানো বন্ধুশোকদঃ ॥৮॥
সুপূরা বৈ কুনদিকা সুপূরো মূষিকাঞ্জলিঃ।
সুসন্তোষঃ কাপুরুষঃ স্বল্পকেনৈব তুষ্যতি ॥৯॥
অপ্যহেরারুজন্ দংষ্ট্রামাশ্বেব নিধনং ব্রজ।
অপি বা সংশয়ং প্রাপ্য জীবিতেঽপি পরাক্রমেঃ ॥১০॥
অপ্যরেঃ শ্যেনবচ্ছিদ্রং পশ্যেস্ত্বং বিপরিক্রমন্।
বিবদন্ বাথবা তূষ্ণীং ব্যোম্নীবাপরিশঙ্কিতঃ ॥১১॥

### ভারতকৌমুদী

উত্তিষ্ঠেতি। মা শেষ ন স্বপিহি। নির্মানো বিগতগর্বঃ ॥৮॥

স্বিতি। কুনদিকা ক্ষুদ্রনদী, সুপূরা অনায়াসেনৈব পূরয়িতুং শক্যা, মূষিকস্য অঞ্জলিঃ ক্ষুদ্রত্বাদল্পদ্রব্যেণৈব সুপূরঃ, কাপুরুষোঽপি সুসন্তোষঃ অনায়াসেনৈব সন্তোষয়িতুং শক্যঃ, যেন হি খল্বসৌ স্বল্পকেনৈব দ্রব্যেণ তুষ্যতি ॥৯॥

অপীতি। অহেঃ সর্পস্য, দংষ্ট্রাং দন্তম্, আরুজন্ ভঞ্জন্নপি, আশু শীঘ্রমেব ॥১০॥

অপীতি। ব্যোম্নি আকাশ ইব ভূতলে বিপরিক্রমন্ সর্বত্র বিচরন্ ॥১১॥

### ভারতভাবদীপঃ

মা বীভরঃ মা পালয়। প্রতিসংহর ভয়মিতি·শেষঃ ॥৭॥ মা শেষ নিরুদ্‌যোগো মা ভূঃ ॥৮—৯॥ পরাক্রমেঃ পরাক্রমং কুরু ॥১০॥ বিবদন্ শত্রুজয়ার্থম্ অনেকান্ পক্ষান্‌দ্ভাবয়ন্ বা তূষ্ণীম্ভূতোঽরেশ্ছিদ্রং পশ্যেঃ যথা ব্যোম্নি অপরিশঙ্কিতঃ শত্রোরাধিক্যাভয়মপশ্যন্ শ্যেনস্তদ্বৎ ॥১১—১২॥

---

হে কাপুরুষ ! উঠ, পরাজিত হইয়া সমস্ত শত্রুকে আনন্দিত করিতে থাকিয়া গর্বশূন্য এবং বন্ধুবর্গের শোকদাতা হইয়া এভাবে শয়ন করিয়া থাকিও না ॥৮॥

দেখ, ক্ষুদ্রনদীকে অনায়াসে পূরণ করা যায় এবং মূষিকের অঞ্জলি সুখে পূর্ণ করা চলে, আর কাপুরুষকেও বিনা কষ্টে সন্তুষ্ট করা যায়। কারণ, তাহারা অল্পদ্বারাই পূর্ণ ও সন্তুষ্ট হইয়া থাকে ॥৯॥

তুমি সর্পের দন্ত ভগ্ন করিয়াও সত্বরই বিনষ্ট হও, অথবা জীবনে সন্দেহ করিয়াও পরাক্রম প্রকাশ কর ॥১০॥

তুমি শ্যেনপক্ষীর ন্যায় বিবাদ করিতে থাকিয়া কিংবা নীরবে রহিয়া আকাশের ন্যায় ভূতলে নিঃশঙ্কচিত্তে বিচরণ করতঃ শত্রুর ছিদ্র অন্বেষণ কর ॥১১॥

---

(৯)···স্বসন্তোষঃ কাপুরুষঃ···পি।

ত্বমেবং প্রেতবচ্ছেষে কস্মাদ্বজ্রহতো যথা।
উত্তিষ্ঠ হে কাপুরুষ! মা স্বাপ্সীঃ শত্রুনির্জ্জিতঃ ॥১২॥
মাঽস্তং গমঃ সুকৃপণো বিশ্রূয়স্ব স্বকর্ম্মণা।
মা মধ্যে মা জঘন্যে ত্বং মাঽধো ভূস্তিষ্ঠ গর্জ্জিতঃ ॥১৩॥
অলাতং তিন্দুকস্যেব মুহূর্ত্তমপি হি জ্বল।
মা তুষাগ্নিরিবানর্চ্চির্ধূমায়স্ব জিজীবিষুঃ ॥১৪॥
মুহূর্ত্তং জ্বলিতং শ্রেয়ো ন চ ধূমায়িতং চিরম্।
মা হ স্ম কস্যচিদ্গেহে জনি রাজ্ঞঃ খরো মৃদুঃ ॥১৫॥

ভারতকৌমুদী

ত্বমিতি। প্রেতবৎ মৃতবৎ, শেষে স্বপিষি। মা স্বাপ্সীঃ ন স্বপিহি ॥১২॥

মেতি। ত্বম্, সুকৃপণো নিতান্তক্ষুদ্র ইব, অস্তং নাশম্, মা গমঃ, স্বকর্ম্মণা ক্ষত্রিয়োচিত-যুদ্ধেন, বিশ্রূয়স্ব বিখ্যাতো ভব। মধ্যে মধ্যমে উপায়ে ভেদে মা, জঘন্যে দানে মা, অধঃ সাম্নি বা মা ভূর্ন তিষ্ঠ, কিন্তু গর্জ্জিতঃ সন্ দণ্ডে তিষ্ঠ ॥১৩॥

অলাতমিতি। তিন্দুকস্য তরুবিশেষস্য অলাতম্ অঙ্গার ইব, মুহূর্ত্তমপি হি জ্বল শিখা-মাবিষ্কুরু তেজঃ প্রকাশয় চ। কিন্তু জিজীবিষুর্জীবিতুমিচ্ছুঃ সন্, অনর্চ্চিঃ অজ্বলিতঃ তুষাগ্নিরিব, মা ধূমায়স্ব কেবলং ন ধূমমুদ্গির বিষাদং ন প্রকাশয় চ ॥১৪॥

ভারতভাবদীপঃ

বিশ্রূয়স্ব খ্যাতো ভব। মা মধ্য ইতি সামভেদৌ জঘন্যমধ্যমৌ। দানমধ্যমৌ নীচ উপায়ঃ। দণ্ডস্তূত্তমঃ। তত্রাপ্যত্রয়কর্ত্তা মা ভূঃ কিন্তু গর্জ্জিতো দণ্ডস্থিতৈব ভবেত্যর্থঃ। উজ্জিত ইতি বা পাঠঃ ॥১৩॥ তিন্দুকস্য অলাতং যথা দিক্ষু স্ফুলিঙ্গান্ বিক্ষিপতি জ্বলতি তদ্বৎ জ্বল দীপ্যস্ব। পরন্তু তুষাগ্নিবদনর্চ্চির্ম্মা ধূমায়স্ব। কাকরং খা জিজীবিষুরিতি পাঠান্তরে কাকরং খাঃ কাকর-মগ্ন্যগারং মা খাঃ মা নাশয়। খৈ তু স্থৈর্য্যে খদনহিংসয়োরিতি খায়তেরিদং রূপম্, কাকরন্ধ ইতি পাঠে কাকবৎ রন্ধতি পলায়তে বা কাকরন্ধঃ। রধি গত্যাবিত্যস্য রূপম্ ॥১৪॥ মা জনি মা উৎপদ্যতাম্। খরঃ কর্কশঃ। খরীতি পাঠে খরত্ববানিতি স এবার্থঃ। মৃদুর্দয়ালুঃ ॥১৫॥

তুমি যেন বজ্রাহত হইয়া মৃতের ন্যায় এইরূপ শয়ন করিয়া রহিয়াছ কেন? হে কাপুরুষ! উঠ, শত্রুর হস্তে পরাজিত হইয়া শয়ন করিয়া থাকিও না ॥১২॥

তুমি অতিক্ষুদ্রের ন্যায় বিনষ্ট হইও না, আপন কার্য্যদ্বারা বিখ্যাত হও। আর তুমি মধ্যম (ভেদ), অধম (দান), কিংবা নীচ (সাম) উপায়ে থাকিও না, দণ্ড উপায় অবলম্বনপূর্ব্বক গর্জ্জন করিয়া দাঁড়াও ॥১৩॥

তুমি গাবকাঠের মত মুহূর্ত্তকালের জন্যও জ্বলিয়া উঠ, কিন্তু জীবিত থাকি-বার ইচ্ছা করিয়া শিখাশূন্য তুষাগ্নির ন্যায় সর্ব্বদা ধূমোদ্গার করিও না ॥১৪॥

(১৫)·· জনী রাজ্ঞঃ খরীমৃদুঃ—নি।

